# অথ গোভিল-গৃহ্যসূত্রম্ ।

অর্থাৎ

## ভগবান্ গোভিলাচার্য্য প্রণীত

কৌথুমশাখীদের গৃহ্যকর্ম্ম বিধি ।

आचार्यो दण्डदाता शरणमिह सतां कर्म्मिणां दक्षिणानाथ,
गौड़स्वामीति काख्यां विदित-बुध-मणिर्यस्त्वमासीत्स हर्म्ये ।
स्मारं स्मारं गुरो तेऽमलविमलगिरः पाठकाले गृहीताः,
गृह्यार्थं कौथुमानां परमतरहितं व्याति सत्यव्रतस्ते ॥ १

मयमनसिंहे वसति मम सुहृच्चन्द्रकान्तः सुधीरः,
यः स्मार्त्तो मच्छ्वशुरजनकतोऽधीतविद्यो विपश्चित् ।
'भाष्यार्द्दितक्'-समितिवचनतस्तेन भाष्ये कृतेऽपि;
एतेनास्य जगतममिलितं भायते गोभिलीयम् ॥ २

বেদের ছয়টি অঙ্গ, তন্মধ্যে কল্পসূত্র একটি। যে গ্রন্থগুলিতে অগ্নিষ্টোমাদি বা বিবাহাদির ব্যবস্থা প্রণালি কল্পিত অর্থাৎ বিহিত এবং সেই কার্য্যপ্রণালিগুলি সাক্ষাৎ শ্রুতিতে উপদিষ্ট না হইলেও 'বেদবিৎ আশ্বলায়নাদি কর্ত্তৃক বিহিত সুতরাং অবশ্যই শ্রুতির অভিমত' কল্পনানুযায়ী যাহাদের প্রামাণ্য স্বীকার করিতে হয়; সেইগুলিকেই কল্পগ্রন্থ বলা বলাযায়। উক্ত কল্পগ্রন্থসকল সূত্রাকারে রচিত, এইজন্যই তাহাদের অপর নাম সূত্রগ্রন্থ। ঐ কল্পসূত্রসকল ভাগদ্বয়ে বিভক্ত; কতকগুলি শ্রৌত, কতকগুলি গৃহ্য *। যাহাতে সাক্ষাৎ শ্রুতিবিহিত অগ্নিষ্টোমাদি অনুষ্ঠিত হয় সেই অগ্নিকে শ্রৌত কহে এবং সেই অগ্নি সম্বন্ধে যে সমস্ত অনুষ্ঠেয় কার্য্য তাহাদিগকে ও ঐ কার্য্যসমস্ত প্রণালিবদ্ধ উপদিষ্ট হইয়াছে যে গ্রন্থে, তাহাকেও শ্রৌতকহে। এই রূপ, যে অগ্নিকে অবলম্বন করিয়া বিবাহাদি গৃহকার্য্য সমস্ত অনুষ্ঠান করা যায়, সেই অগ্নিকে, সে কার্য্য সমস্তকে এবং তৎসমস্ত কার্য্যের প্রণালি বিধায়ক গ্রন্থকেও গৃহ্য বলাযায় †। যদ্যপি শ্রৌতসূত্র প্রত্যেক বেদের একাধিকও আছে কিন্তু অমুক শাখার অমুক শ্রৌতসূত্রই গ্রাহ্য এরূপ ব্যবস্থা নাই অতএব সায়ণাচার্য্য বলেন 'সর্ব্বশাখা প্রত্যয়মেকং কর্ম্ম'‡ (অর্থ—

* সায়ণাচার্য্য ঋগ্বেদীয় ভাষ্যভূমিকাতে কল্পসূত্রের পরিচয়ে যদিও দ্বৈবিধ্যের উল্লেখ করেন নাই তথাপি আমি স্বীয় গুরুপদেশানুসারে যথাজ্ঞান লিখিতে বাধ্য হইলাম। এতদ্বিষয়ক যাথার্থনির্ণয়ও বৈদিকসমালোচনাতেই করিবার মানস থাকিল।

† শ্রৌত অগ্নি কতপ্রকার? ইত্যাদি বিশেষ বর্ণনা এবং গৃহ্য অগ্নির নামান্তরাদি মানব কল্পসূত্রের ভাষ্যে দ্রষ্টব্য।

‡ তদীয় ঋগ্ভাষ্য ভূমিকা দ্রষ্টব্য।

সকল শাখা বোধিত কার্য্যানুষ্ঠা একই)। মীমাংসাচার্য্য জৈমিনিও এতদনুরূপই ব্যবস্থা করিয়াছেন* এবং অধিকরণ-মালাদিতেও তাহাই সুস্পষ্ট বোধিত হইয়াছে † পরং গৃহ্য সূত্রগুলি শাখাভেদে বিভিন্ন সুতরাং যে বেদের যতগুলি শাখা সে বেদের গৃহ্যগ্রন্থও ততগুলি স্বীকার্য্য। সামবেদীয় শ্রৌতসূত্র প্রণেতা লাট্যায়ন এবং তদীয় কৌথুমী শাখার গৃহ্য গ্রন্থ প্রণেতা আচার্য্যের নাম গোভিল। এই গোভিলপ্রণীত সূত্রগুলির ব্যবস্থানুসারেই উক্ত শাখাধ্যায়ী ব্রাহ্মণগণের বিবাহাদি সমস্ত কার্য্য সম্পাদিত হইয়াথাকে ‡ এবং এই সূত্ররূপ প্রমাণানুসারেই মহামহোপাধ্যায় ভবদেব ভট্ট বিবাহাদির পদ্ধতি বাঙ্গলা প্রদেশে প্রচলিত করিয়াছেন অপরাপরদেশে অপরাপর পদ্ধতিও আছে। এই গোভি-লাচার্য্যের গৃহ্যসূত্র, সন্ধ্যাসূত্র, স্নানসূত্র ও শ্রাদ্ধসূত্র, এই চারিখানি গ্রন্থ আমরা গুরুর সমীপে যেরূপ অধ্যয়ন করি-য়াছি, সেইরূপ অর্থাৎ যথালব্ধ উপদেশানুসারেই সংস্কৃত ব্যাখ্যানুগত এবং বঙ্গভাষায় অনুবাদিত করিয়া প্রচার করি-বার মানসেই, এই সামবেদসংহিতার সাহিত্য অবলম্বন করি-লাম। ইচ্ছা আছে এইগুলি প্রকাশের পরে ভবদেবীয় পদ্ধতি-খানিও প্রকাশ করত যাজক সম্প্রদায়ের আশীর্লাভ করিব।

---

*। নবমাধ্যায়ের দ্বিতীয় পাদ দ্রষ্টব্য।

‡ গোভিলপুত্রের দোহাই দিয়া কতকগুলি গৃহ্যপরিশিষ্ট, প্রামাণ্যরূপে স্বীকৃত হইয়াথাকে পরন্তু উহা কতদূর ন্যায্য তাহাও বিচার্য্য; অধিকন্তু কাত্যায়নপ্রণীত গৃহ্যপরিশিষ্টখানিও কৌথুমশাখীরা মান্য করেন পরং যে অংশে গোভিল স্বয়ং স্বাভিপ্রায় প্রকাশ করিয়াছেন সে অংশে যজুর্ব্বেদী কাত্যায়ন ঋষির পরিশিষ্টকারিতা উপযোগিনী নহে,—বিচক্ষণসমাজে ইহা বলাও বাহুল্য।

এই গৃহ্য সূত্রের নারায়ণোপাধ্যায় কৃত বৃত্তি পাওয়া যায় এবং উহা এতদূর লেখক-প্রমাদে পরিপূর্ণ, যে, তাহা সংশোধন করিয়া প্রকাশ করা এবং স্বয়ং নূতন রচিত করিয়া প্রকাশ করা উভয়ই তুল্য। এইজন্যই মদীয় জনৈক সুহৃৎ উক্ত গ্রন্থের নূতন টীকা রচনা করিয়াছেন এবং বন্ধুকৃত উক্ত টীকাখানি এরশাখানুযায়ী মতাদির সহিত ঐকমত্য সম্পাদন-পূর্ব্বক রচিত হইবায় অতি বৃহৎ হইয়াছে এবং আমার বিবেচনায়,—যাবন্মাত্র এই গোভিলাচার্য্য বলিয়াছেন, তদতিরিক্ত কিঞ্চিদপি আকাঙ্ক্ষণীয় নহে, যেহেতু প্রতিশাখারই গৃহ্যকল্প ভিন্ন, যে শাখার যাবৎ কর্ত্তব্য তাহা সেই শাখার গৃহ্যেই প্রাপ্তব্য; এই হেতু আমিও অপর একখানি স্বতন্ত্র টীকা প্রণয়নারম্ভ করিয়াছি। ইহাতে বহুমতের একতা সম্পাদন প্রয়াস না পাইয়া স্বল্পাক্ষরে একমাত্র গোভিলীয় সূত্রসমস্তের ব্যাখ্যাই প্রকাশ্য। সাধারণের বোধসুকর করণার্থ বাঙ্গলাভাষায় তদীয় অনুবাদও তৎসহ করা যাইতেছে। নিরুক্ত প্রণালিতে প্রকাশিত হইতে থাকিলে অনতি বৃহৎ গ্রন্থেই কৌথুমশাখীগণ তৃপ্তিলাভ করিতে পারিবেন ॥

শ্রীসত্যব্রত শর্ম্মা।
কলিকাতা।



सामवेदीयम्

# अथ गोभिल-गृह्यसूत्रम् ।

—*:*:*—

अथातो गृह्याकर्म्माण्युपदेक्ष्यामः ॥ १ ॥

'अथ' ग्रन्थारम्भद्योतकोऽयं निपातः । 'अतः' तदानीन्तनाचार्य्याणां वचोभङ्गीप्रयुक्तमिदम् । 'गृह्याकर्म्माणि' गृह्याय हितो गृह्यः, योगरूढ्या अग्निरिति बुध्यते ; वक्ष्यत्यनुपदमेव 'स एवास्य गृह्योऽग्निर्भवति(२१सू०)'-इति ; तत्र, कर्त्तव्यानि 'कर्म्माणि' नित्याग्निहोत्रहोमादीनि, तदङ्गभूतान्यग्न्याधानादीनि च 'उपदेक्ष्यामः' तत्तदितिकर्त्तव्यता बोधयिष्यामः । गृह्येतिदीर्घश्छान्दसः । १

অথ অতঃপর গৃহ্য অগ্নিতে * কর্ত্তব্য নিত্য অগ্নিহোত্র প্রভৃতি এবং তদুপযোগী অগ্ন্যাধান প্রভৃতি উপদেশ করিব । ১

---

* অগ্নি, সামান্যতঃ তিন প্রকার; শ্রৌত, গৃহ্য ও লৌকিক। শ্রুতিতে অর্থাৎ ব্রাহ্মণ ভাগে যাহার ব্যবহার ব্যবস্থাদি শ্রুত হইয়াছে (পরে লাট্যায়নাদি কর্ত্তৃকও বিশেষত বিধিবদ্ধ হইয়াছে), তাহাকেই শ্রৌত কহে, যথা—'গার্হপত্য' প্রভৃতি; তদতিরিক্ত অথচ বেদ বিহিত অর্থাৎ বেদে গৃহীদের উপযোগী ও কর্ত্তব্য বলিয়া বোধিত হইলেও যাহার ব্যবহার-প্রণালী শ্রুত হয় নাই অতএব গোভিলাদি স্মৃতি দ্বারা উপদিষ্ট, তাহাকেই গৃহ্য বা স্মার্ত্ত কহে; অপর, বেদে যাহার নিষেধও নাই বিধিও নাই, অন্নপাকাদি কার্য্যের জন্য লোকে ব্যবহৃত হইয়া থাকে, তাহাকেই লৌকিক কহে।

অথ তত্র 'সর্ব্বকর্ম্মসাধারণবিধীনাহ—

**যজ্ঞোপবীতিনাঽঽচান্তোদকেন কৃত্যম্ ॥ ২ ॥**

'যজ্ঞোপবীতিনা' কিঞ্চ 'আচান্তোদকেন' উদকাচমনং কৃতবতৈব পুরুষেণ 'কৃত্যম্' কার্য্যম্, বক্ষ্যমাণকার্য্যজাতমিতি । ২

সেই কার্য্যসকল যজ্ঞোপবীতী * হইয়া এবং জলগণ্ডূষ আচমন করিয়া আরম্ভ করিবে । ২

**উদগয়নে পূর্ব্বপক্ষে পুণ্যেঽহনি প্রাগাবর্ত্তনাদহ্নঃ কালং বিদ্যাৎ ॥ ৩ ॥**

'উদগয়নে' উত্তরায়ণে 'পূর্ব্বপক্ষে' শুক্লপক্ষে 'পুণ্যেঽহনি' দৈবাজ্জন্মাদিদোষশূন্যদিনে 'অহ্নঃ' দিবসস্য 'আবর্ত্তনাৎ' পরিবর্ত্তনাৎ 'প্রাক্' পূর্ব্বং পূর্ব্বাহ্ণমেব 'কালম্' সময়ং 'বিদ্যাৎ' জানীয়াৎ, বক্ষ্যমাণকর্ম্মণাং সর্ব্বেষামেবেতি । ৩

যে স্থানে কোন বিশেষ ব্যবস্থা নাই, তাদৃশ স্থলে, সমস্ত কার্য্য উত্তরায়ণে, শুক্লপক্ষে, নির্দ্দোষ দিবসে, পূর্ব্বাহ্ণে, করিবে । ৩

* উপবীত;—বামস্কন্ধ হইতে দক্ষিণ পার্শ্বে লম্বমান থাকিলে 'যজ্ঞোপবীত' ও দক্ষিণ স্কন্ধ হইতে বাম পার্শ্বে লম্বমান থাকিলেই 'প্রাচীনাবীত, এবং মালার ন্যায় কণ্ঠলম্বিত থাকিলেই 'নিবীত' নামে অভিহিত হয় । পিতৃকার্য্যে প্রাচীনাবীতী, দৈব কার্য্যসমস্তে যজ্ঞোপবীতী হইবার ব্যবস্থা এবং 'নিবীতী মনুষ্যধর্ম্মা' অর্থাৎ সাধারণ্যে যৎকালে মনুষ্য কোনও দৈব পৈত্র কার্য্য করিতেছে না, সেই অবসর কালে, এবং মল মূত্রত্যাগ, বা ভ্রমণাদি শারীরিক কার্য্য কালে নিবীতী হইবে ।

পূর্ব্বকালে প্রায় সকলেই অধিকাংশ কাল দৈবকার্য্যে অতিবাহিত করিতেন সুতরাং তাঁহাদিগকে প্রায়ই যজ্ঞোপবীতী দেখা যাইত; ইদানীন্তনীয় কর্ম্মভ্রষ্ট দ্বিজাতিগণের পক্ষে নিবীতী থাকাই ব্যবস্থা । এই সমস্ত বিষয়ে প্রমাণ এই গ্রন্থেই; ক্রমে পাওয়া যাইবে ।

यथादेशस्त्र ॥ ४ ॥

यथादेशमपि कालं विद्यात्। यत्र यत्र च विशेषतः काला-मादेशस्तत्र तत्र स एव काल आदरणीयो न तु सामान्यत-स्तत्र उदगयनादिकमिति। ४

যে-যে স্থানে কালাদির বিশেষ ব্যবস্থা করিব, তথায় তাহাই আদরণীয় হইবে। ৪

सर्वाण्येवान्वाहार्य्यवन्ति ॥ ५ ॥

'सर्वाणि' गृह्यकर्माणि 'आहार्य्यवन्ति एव' आहरणीयानि कुशाद्युपकरणानि तद्विशिष्टान्येवेति। ५

সমস্ত গৃহ্য কর্ম্মেই কুশা প্রভৃতি বিবিধ উপকরণ আবশ্যক। ৫

अपवर्गेऽभिरूपभोजनं यथाशक्ति ॥ ६ ॥

'अपवर्गे' कर्म्मसमाप्तौ 'अभिरूपभोजनम्' अभिरूपः शास्त्र-बोधिततया यथोपयुक्तः, तस्य तयोः तेषां वा भोजनं 'यथाशक्ति' स्वकीयायाद्यनुगतं कार्य्यमिति। ६

সকল কর্ম্মেরই সমাপ্তি কালে স্বীয় ক্ষমতানুসারে, যথাশাস্ত্র উপযুক্ত এক দুই বা বহু ব্যক্তিকে যথাশক্তি ভোজন করাইবে।৬

इति सर्वकर्मसाधारणविषयः।

—*:*:*—

अथाग्न्याधानविधीनाह—

ब्रह्मचारी वेदमधीत्यान्त्यां समिधमभ्याधास्यन्—॥७॥

तत्र 'ब्रह्मचारी'-इति, तत्र कोऽसौ ब्रह्मचारी?

प्रथमन्तावत् सर्वं उपदिश्यते 'ब्रह्मचारी'-इत्यारभ्य 'गृह्योऽग्नि-र्भवति'-इत्यन्तेन ग्रन्थसन्दर्भेण । —

'ब्रह्मचारी', 'वेदम् अधीत्य' गुरुकुले स्थित्वा वेदाध्ययनं समाप्य 'अन्त्यां' ब्रह्मचर्यसमापिकां 'समिधमाधास्यन्' समिधमाधातुं प्रवृत्तः "अग्निसंमाधानं कुर्वीत (१४सू०)"-इत्यनेन सम्बन्धः । प्रतिदिनं यथाऽऽचार्याग्नावेव समिधमाधत्ते तदानीं न तथा आदधीत अपितु अपआहरणादिपूर्वकं अग्निप्रणयनं कृत्वैव तत्र स्वकीयेऽग्नौ तामन्त्यां समिधमादधीतेति । ७

ব্রহ্মচারী ( গুরুকুলে থাকিয়া ) বেদাধ্যয়ন সমাপনান্তে শেষ সমিৎ আহুত করিতে প্রবৃত্ত হইয়াই ;—৭ *

जायाया वा पाणिं जिघृक्षन्— ॥ ८ ॥

यदि ब्रह्मचर्यसमापिकान्त्यसमिदाधानकालेऽग्निग्रहणं न कृतं भवेत्, तदा पूर्वपूर्वदिनवत् गुरोरग्नावेव ता मन्त्यां समिधमादधीत । पुनः कोऽग्निग्रहणकालः ? इत्याह — 'वा' अथवा 'जायायाः' 'पाणिं' 'जिघृक्षन्' ग्रहीतु मिच्छन्, पाणिग्रहणात् पूर्वमेव 'अग्निसमाधानं कुर्वीत (१४ सू०)'-इति । ८

অথবা জায়ার পাণিগ্রহণার্থ সমুদ্যত হইয়াই ;—৮

अनुगुप्ता अप आहृत्य, प्रागुदक्प्रवणं देशंसमं वा ; परिसमुह्योपलिप्य, मध्यतः प্রাচীं लेखामुल्लि-

* প্রথমেই বলা হইয়াছে 'গৃহ্যাগ্নি সম্বন্ধী কার্য্যসমস্তের উপদেশ করিব'। সেই গৃহ্যাগ্নি কি ? এতদাদি পঞ্চদশ সূত্রে তাহারই উপদেশ দেওয়া হইতেছে।

**খ্যোদীচীঞ্চ সংহতাং পশ্চাৎ, মধ্যে প্রাচীস্তিস্র উল্লিখ্যাভ্যুক্ষেৎ ॥ ৫ ॥**

তদগ্নিপ্রণয়নায় কীদৃশঃ স্থানসংস্কারঃ? উচ্যতে— 'অনুগুপ্তাঃ' বিণ্মূত্রপ্রক্ষেপতৈলাভ্যঙ্গাদিনিবারণেন সুরক্ষিতাঃ 'অপঃ' উদকানি 'আহৃত্য,' 'প্রাগুদক্প্রবণে' প্রাক্ উদক্ বা ক্রমনিম্নং যস্য ঈদৃশে, 'সমে' সমতলে 'বা' 'দেশে' স্থানে তৈরুদকৈঃ 'পরিসমূহ্য', 'মধ্যতঃ' তৎস্থানস্যান্তরে 'প্রাচীং' প্রাগগ্রাং, 'চ' অপিচ 'পশ্চাৎ' তস্যৈব পাদদেশে 'উদীচীং' উদগগ্রাং 'সংলগ্নাং' প্রাচীরেখয়া সংহতা মপরাং, 'লেখাং' রেখাং, 'মধ্যে' মধ্যস্থলে 'তিস্রঃ প্রাচীঃ' এব অপরাঃ রেখাঃ 'উল্লিখ্য' তৎ স্থানম্ 'অভ্যুক্ষেৎ' কুশাদ্যগ্রজলবিন্দুভিঃ সিঞ্চেৎ। তদেতৎ স্থানং স্থণ্ডিলমুচ্যতে। ৫

(* যে পুষ্করিণ্যাদির জল, বিষ্ঠা-প্রক্ষেপ বা মূত্রত্যাগ বা তৈলাভ্যঙ্গন বা শৈবালাদি দ্বারা দূষিত নহে ; প্রত্যুত রাজাজ্ঞাদিশাসনে বিশেষ সাবধানে রক্ষিত, সেই ) দোষশূন্য জল আহরণ করিয়া তদ্দ্বারা স্থানটি লেপন করিবে। ঐ স্থানটি পূর্ব্ব বা উত্তরদিকে ক্রম-নিম্ন অথবা সমতল হওয়া আবশ্যক। ঐ লিপ্ত স্থানের মধ্যে পূর্ব্বাগ্র একটি রেখা অঙ্কিত করিবে এবং তাহারই নিম্নে অপর একটি রেখা উত্তরাগ্র করত তাহাতেই সম্মিলিত করিবে, মধ্যে আরও তিনটি রেখা করিবে। পরে পুনশ্চ তদুপরি সেই আহৃত জলই অভ্যুক্ষণ করিবে ( ইহাকেই স্থণ্ডিল কহে )। ৯

---

* অগ্নি প্রণয়ন করিতে হইলে তাহার জন্য কি রূপে স্থান প্রস্তুত করিতে হইবে ? তাহাই বলা হইতেছে।

—लक्षणावृदेषा सर्वत्र ॥ १० ॥

'एषा' अपसमाहरणादिका क्रिया 'लक्षणावृत्' उच्यते ; 'सर्वत्र' एव अग्निप्रणयने अवहर्त्तव्येति । १०

এই ক্রিয়ার নাম লক্ষণাবৃৎ। ইহা অগ্নিপ্রণয়নমাত্রেই সর্ব্বত্র ব্যবহার্য্য। ১০

भूर्भुवःस्वरित्यभिमुखमग्निं प्रणयन्ति ॥ ११ ॥

'भूर्भुवःस्वः'-इति मन्त्रेण 'अभिमुखं' यथास्यात् तथा कृत्वा 'अग्नि' 'प्रणयन्ति'। 'लिङर्थे लेट् (३, ४, ७,)'-इति लेटि, रूपम् ; प्रणयेयुः। सर्वकर्मसु सर्वैः कर्मिभिरेवैव अग्निप्रणयनं कार्यमिति सामान्यविधित्वख्यापनायैव बहुवचनम्, सर्वे प्रणयेयुरिति । ११

পরে সেই অভ্যুক্ষিত স্থানে 'ভূর্ভুবঃস্বঃ'—এই মন্ত্রে আপনার অভিমুখ করিয়া অগ্নি স্থাপন করিবে। ১১

गृहस्वामी पितादिर्जीवितइति ब्रह्मचर्यावसानसमये पाणि-ग्रहणकालेऽप्यग्निग्रहणं न भवेच्चेत् ;— गृहस्वामिनि मृते, यदैव गृहस्वामी म्रियेत तदैव अग्निग्रहणं कर्त्तव्यमित्याह—

प्रेते वा गृहपतौ परमेष्ठीकरणम् ॥ १२ ॥

'वा' अथवा 'गृहपतौ' पित्रादौ 'प्रेते' मृते तदैव परमेष्ठी-करणम्' कृतच्विप्रत्ययस्यैतद्रूपम्, क्रियाविशेषणम् ; परमेष्ठितया अग्नेः स्वीकरणं यथास्यात्तथा 'अग्निसमाधानं कुर्वीत (१४सू०)' -इति। परमेष्ठिकरणमिति ह्रस्वेकारयुक्तपाठस्तु क्वापि पुस्तकेऽ-नुपलब्धत्वान्न युक्तः। १२

যদি ব্রহ্মচর্য্য সমাপন কালে বা পাণিগ্রহণ কালে

গৃহস্বামী জীবিত থাকেন, তাহা হইলে গৃহস্বামীর মৃত্যু হইলে পরেই অগ্নি গৃহিত হইবে। ১২

अग्निग्रहणस्य सामान्यत: कालत्रयमुक्तम्, तत्रैव विशेषमाह—

**तथा तिथिनक्षत्रपर्वसमवाये— ॥ १२ ॥**

'तथा' अग्न्याधाने यथा अन्त्यसमिदाधानादि: कालोऽपेक्षितस्तद्वदिति। तिथिनक्षत्रपर्वणां त्रयाणामेवैषां शुभानां समवाये— (उत्तरेण सम्बन्ध:)। १२

যে মুহূর্ত্তে ভাল তিথি নক্ষত্র পর্ব্ব একত্র হইবে, সেই মুহূর্ত্তে অগ্নিগ্রহণ করিবে *। ১৩

तादृशसमवाय: शीघ्रो न घटेत चेदाह—

**दर्शे वा पौर्णमासे वाऽग्निसमाधानं कुर्वीत ॥ १४ ॥**

'वा' अथवा 'दर्शे' अमावास्यायां, 'वा' अथवा 'पौर्णमासे' पौर्णमास्याम्, 'अग्निसमाधानम्' अग्ने: सम्यक् आधानं धारणं पोषणञ्च 'कुर्वीत'। १४

---

* গুরুগৃহে বাস পূর্ব্বক বেদাধ্যয়ন কালে প্রতিদিনই গুরুর গৃহ্য অগ্নিতে ব্রহ্মচারীরা সমিদাহুতি প্রদান করিয়া থাকেন, কিন্তু পাঠ সমাপ্ত হইলে শেষ আহুতিটি পূর্ব্ববৎ না হইয়া ব্রহ্মচারীর স্ব-সম্পাদিত অগ্নিতে হওয়াই কর্ত্তব্য; যদি কোনরূপ প্রতিবন্ধকে ঐ সময়ে অগ্নির গ্রহণ না ঘটে তাহা হইলে পাণিগ্রহণের পূর্ব্বে উহা গ্রহণ করিয়া সেই স্বীয় অগ্নিতেই লাজাহোমাদি পূর্ব্বক পাণি গ্রহণ কর্ত্তব্য; পরং সে সময়ে যদি পিতা বা অপর গৃহস্বামী জীবিত থাকেন, তাহা হইলে একান্নস্থলে সে সময়েও অগ্নিগ্রহণ অনাবশ্যক, অতএব গৃহস্বামী গত হইলেই অগ্নিগ্রহণ করিবে।

' — সামান্যতঃ অগ্নিগ্রহণের এই তিনটি কাল উক্ত হইল। ১ম ব্রহ্মচর্য্য সমাপিকা সমিদাহুতির সময়, ২য় পাণিগ্রহণের সময়, ৩য় গৃহস্বামীর মৃত্যুর অনন্তর। ইদানীং এ সূত্রে ও পরসূত্রে আর ও বিশেষরূপে কাল নির্দ্দিষ্ট হইতেছে অর্থাৎ উক্ত নিমিত্তত্রয়ের কোন একটি ঘটিলেও ভাল মুহূর্ত্তের অপেক্ষা করিবে। এতাবতা ৭ম, ৮ম ও ১২শ সূত্রের সহিত এই ১৩শ ও ১৪শ সূত্রের একবাক্যতা করিয়াই কাল ব্যবস্থা করিবে।

তিথি নক্ষত্র ও পর্ব্ব, এ সকলগুলির একত্র সংযোগ পাইতে যদি বিলম্ব বোধ হয়, তাহা হইলে যে কোন অমাবাস্যা বা পূর্ণিমাতে ঐ অগ্নি গ্রহণ করিতে পারে। ১৪

অগ্নিশ্চ সঃ কুতো গ্রাহ্য ? ইতি বিধত্তে—

**বৈশ্যকুলাদ্বাঽম্বরীষাদ্বাঽগ্নিমাহৃত্যাভ্যাদধ্যাৎ ॥১৫॥**

'বৈশ্যকুলাদ্ বা' বৈশ্যজাতিগৃহস্থগৃহাৎ, অথবা 'অম্বরীষাদ্বা' ভ্রাষ্ট্রাদ্ বা 'অগ্নিম্' 'আহৃত্য' 'অভ্যাদধ্যাৎ' অভ্যাধানং গ্রহণং কুর্বীতেতি। ১৫

বৈশ্যকুল হইতে হউক, ভ্রাষ্ট্র হইতে হউক, অগ্নি আহরণ করতঃ গ্রহণ করিবে। ১৫

**অপিবা বহুযাজিনএবাগারাদ্ব্রাহ্মণস্য বা,**
**রাজন্যস্য বা, বৈশ্যস্য বা ॥ ১৬ ॥**

'অপিবা' অথবা 'ব্রাহ্মণস্য বা', 'রাজন্যস্য বা', 'বৈশ্যস্য বা' 'বহুযাজিনঃ এব' 'আগারাৎ' অগ্নি মাহৃত্যেত্যাদি পূর্ব্বেণ সম্বন্ধঃ। বহুযাজিনোঽগ্ন্যাহরণং বিধেয়ম্, স চ বহুযাজী, ত্রয়াণামন্যতমো যঃ কশ্চন ভবেন্নামেতি। অত্র বৈশ্যস্যানুক্তৌ ব্রাহ্মণক্ষত্রিয়য়োরন্যতরবহুযাজিনোঽগ্নিঃ গ্রহণীয়ঃ স্যাৎ ন তু বৈশ্যস্য বহুযাজিনঃ; পূর্ব্বস্যানুক্তৌ তু বহুযাজিন এব বৈশ্যস্য স্যাৎ, তদতিরিক্তস্যাপি বৈশ্যনোঽগ্নিগ্রহণমিষ্টং তন্ন ভবেদিত্যুভয়ত্রৈব বৈশ্যস্যোল্লেখঃ। ১৬

অথবা বহুযাজীর গৃহ হইতে অগ্নি আহরণ করত গ্রহণ করিবে। উক্ত বহুযাজী ব্রাহ্মণ, ক্ষত্রিয় বা বৈশ্য, ত্রিবর্ণের যে কোন বর্ণ হউক তাহাতে ক্ষতি নাই। ১৬

মথিৰাऽन्यं मथित्वाऽभ्याहध्यात् ॥ १७ ॥

'মথিবা' অথবা 'মথিত্বা' অরণিদ্বয়মন্থনং কৃত্বৈব 'অভ্যাহধ্যাৎ' 'অন্যম্' অপরং নূতনম্ অগ্নিমিতি। ১৭

অথবা অরণি মন্থন করিয়াই অপর অগ্নি গ্রহণ করিবে। ১৭

পুণ্যস্ত্বেবানর্দ্ধুকো ভবতীতি ॥ ১৮ ॥

যথা কাময়েত তথা কুর্য্যাৎ ॥ ১৯ ॥

'অনর্দ্ধুকঃ' ঋদ্ধিশূন্যঃ 'পুণ্যঃ তু এব' পুণ্যমাত্রজনক এব ভবতি, অয়মারণেয়োঽগ্নিরিতি শেষঃ। 'ইতি' অতো হেতোঃ 'যথা কাময়েত তথা কুর্য্যাৎ' স যদি আনুষঙ্গিকফলং ধনাদিকং কাময়েত বৈশ্যকুলাদেরগ্নিং গৃহ্নীয়াৎ, যদি তু তত্র ন প্রবৃত্তিঃ পরং পুণ্যমাত্রং কাময়েত তর্হি অরণিং নির্মথ্যৈব গৃহ্নীয়াদিতি। ১৮-১৯

এই অরণি হইতে নবোৎপন্ন অগ্নিতে বক্ষ্যমাণ অনুষ্ঠান সকল করিলে পুণ্য হয় বটে কিন্তু সম্পত্তি হয় না। ১৮

অতএব যে রূপ ইচ্ছা সেইরূপ করিবে। ১৯

স যদেবাগ্ন্যাধেয়সমিধমভ্যাদধাতি জায়ায়া বা পাণিং জিঘৃক্ষন্ জুহোতি তমভিসংযচ্ছেৎ ॥ ২০ ॥

'সঃ' পুরুষঃ 'যৎ এব' যস্মিন্নেবাগ্নৌ 'অন্ত্যাং সমিধম্ আদধাতি', 'বা' অথবা 'জায়ায়াঃ পাণিং জিঘৃক্ষন্ জুহোতি' লাজাদিকান্, 'তম্' অগ্নিম্ 'অভিসংযচ্ছেৎ' যত্নেন রক্ষেৎ। ২০

এই রূপে অগ্নি আহরণ পূর্ব্বক গ্রহণ করত যাহাতে শেষ সমিৎটি আহুত করিবে অথবা পাণি গ্রহণ কার্য্যের লাজা হোমাদি যাহাতে সম্পন্ন করিবে, সেই অগ্নি অতি যত্নে রক্ষণায়। ২০

स एवास्य गृह्योऽग्निर्भवति ॥ २१ ॥

'सः एव अग्निः' 'अस्य' गृहीतुः 'गृह्यः' गृहाय हितः गृहकर्मोपयोगी अतएव 'गृह्यः'-इत्येतन्नाम्ना प्रसिद्धो भवति'। २१

ইহাই তাহার 'গৃহ্য' অগ্নি অর্থাৎ এই অগ্নিতেই চিরদিন তদীয় সমস্ত গৃহকার্য্য সম্পন্ন করিতে হইবে। ২১

तेन चैवास्य प्रातराहुतिर्हुता भवतीति ॥ २२ ॥

'च' अपिच, 'तेन एव' अन्त्यसमिदाधानेन लाजादिहोमेन वा एव 'प्रातराहुतिः' 'हुता' हुतैवेति सिद्धा 'भवति'; तद्दिने अपरा प्रातराहुतिर्नापेक्ष्यतइति भावः। 'इति' अग्न्याधान-प्रकरणसमाप्तिसूचकोऽयमितिशब्दः। २२

এবং এই অন্ত্যাহুতি বা লাজাহুতিতেই তদীয় প্রাতরাহুতি সিদ্ধ হইবে সে দিবস অপর প্রাতরাহুতির আবশ্যক নাই। ২২

अथ नित्यहोमकालादिः—

सायमाहुत्युपक्रम एवात ऊर्द्ध्वं गृह्येऽग्नौ होमो विधीयते ॥ २३ ॥

तद्दिनस्य प्रातराहुतिस्तेनैव सिद्धा परन्तु तद्दिने एव साय-माहुति रुपदेष्टव्यैवेति 'सायमाहुत्युपक्रमे एव' वदामि— 'अतऊर्द्ध्वं' अग्न्याधानोपदेशात् परं 'गृह्येऽग्नौ' तस्मिन्, 'होमो विधीयते' सायं प्रातश्च होमप्रकार उपदिश्यते इति। १२

সে দিনের প্রাতরাহুতিটি সেইরূপেই সিদ্ধ হইলেও সেদিনেও সায়ং আহুতির বিধিটি উপদেষ্টব্য। অতএব

অতঃপর সামান্যতঃ সকলদিনের জন্যই ঐ গৃহ্য অগ্নিতে সায়ং ও প্রাতঃকালের হোম প্রকরণ বলা হইতেছে। ২৩

पुरा प्रादुष्करणवेलायाः सायंप्रातरनुगुप्ता अप आहरेत् परिचरणीयाः ॥ २४ ॥

अपि वा सायम् ॥ २५ ॥

अपि वा कुम्भाद्वा मणिकाद्वा गृह्णीयात् ॥ २६ ॥

पुरास्तमयादग्निं प्रादुष्कृत्यास्तमिते सायमाहुतिं जुहुयात् ॥ २७ ॥

पुरोदयात् प्रातः प्रादुष्कृत्योदितेऽनुदिते वा प्रातराहुतिं जुहुयात् ॥ २८ ॥ १

बोधसौकर्याय प्रथमन्तावत् सप्तविंशाष्टविंशसूत्रयोर्व्याख्यानं प्रस्तुत्यैव चतुर्विंशादीनि सूत्राणि व्याख्यायन्ते—

'अस्तमयात् पुरा' यावत् सूर्यास्तो न भवति तावदेव 'अग्निं' 'प्रादुष्कृत्य' सन्दीप्य, 'अस्तमिते' सूर्ये 'सायमाहुतिं जुहुयात्' —इत्युक्तः सायमाहुतिकालमात्रः (२७)। 'उदयात् पुरा' यावत् सूर्यो नोदेति तावदेव 'प्रादुष्कृत्य' अग्निम्, 'उदिते' सूर्ये 'अनुदिते' उदयसमये वा 'प्रातराहुतिं जुहुयात्'— इत्युक्तः प्रातराहुतिकालमात्रः (२८)। 'सायं' 'प्रातः' च द्विवारमेव 'प्रादुष्करणवेलायाः पुरा' अग्निसन्दीपनकालात् प्रागेव काले 'अनुगुप्ताः' सुरक्षिता निर्मलाः 'परिचरणीयाः' आचमनादिपरिचर्योपयुक्ताः 'अपः' उदकानि 'आहरेत्' (२४)। 'अपिवा' अथवा 'सायम्' प्रतिदिन मेकवारं सायङ्काले अग्निसन्दीपनकालात् पूर्वमेव अपः आहरेत्, तेनैव प्रातश्चाचमनादिकाः क्रियाः कर्त्तव्याः;

न तु पुनः प्रातराहरेदिति (२५)। 'अपिवा' अथवा एकदैव सायं प्रातर्वा अग्निसन्दीपनात् प्राक्काले अनुगुप्ता अप आहृत्य कुम्भे मणिके वा स्थापयेत्, प्रतिदिनं तत एव 'कुम्भाद्वा' 'मणि-काद्वा' ताः सायं प्रातश्च 'गृह्णीयात्'। २६

इति गोभिलगृह्यसूत्रीय-प्रथमप्रपाठके
प्रथमखण्डस्य व्याख्यानम्। १, १।

সায়ংকালে,—সূর্য্যাস্ত হইবার পূর্ব্বে সেই রক্ষিত অগ্নি সন্দীপিত করিয়া সূর্য্যাস্ত হইলে পরে তাহাতে আহুতি প্রদান করিবে (২৭)। প্রাতঃকালে,—সূর্য্যোদয়ের পূর্ব্বে সেই রক্ষিত অগ্নি সন্দীপিত করিয়া সূর্য্য উদয় হইলে পরে বা উদয় হয় হয় এমন সময়ে তাহাতে আহুতি প্রদান করিবে (২৮)। সায়ংকালে ও প্রাতঃকালে উভয় কালেই ঐ অগ্নি সন্দীপন কালের প্রথমেই আচমনাদির উপযুক্ত সুরক্ষিত জল আহরণ করিবে (২৪)। অথবা সায়ংকালে একবার ঐ জল আহরণ করিলেই উভয় কালেরই কার্য্য চলিতে পারে (২৫)। কিম্বা একদিন সায়ংকালে বা প্রাতঃ-কালে অগ্নিসন্দীপন কালের পূর্ব্বেই ঐ জল আহরণ করিয়া কলশ বা জালায় রাখিয়া দিবে, পরে প্রতি সায়ং ও প্রাতঃ উভয়কালেই আবশ্যকানুসারে উহা হইতে গ্রহণ করিবে। (২৬)। ২৪-২৮*

প্রথম অধ্যায় প্রথম খণ্ডের অনুবাদ সমাপ্ত। ১, ১

—*:*:*—

* বুঝিবার সুবিধার অনুরোধে প্রথমে ২৭শ ও ২৮শ সূত্রের ব্যাখ্যা করিয়া পরে ২৪শ প্রভৃতি সূত্রত্রয়ের ব্যাখ্যাত হইল।

अथ उपवीतविधिः—

**यज्ञोपवीतं कुरुते सूत्रं वस्त्रं वाऽपि वा कुशरज्जुमेव ॥ १ ॥**

पूर्वमुक्तं 'यज्ञोपवीतिना कार्य्यम्'-इति, इदानीं तद्यज्ञोपवीतमेवोपदिश्यते—

'सूत्रं', 'वा' अथवा 'वस्त्रं', 'अपिवा' अथवा 'कुशरज्जुमेव' यदा यत्र यत् सुलभं, तदा तत्र तदेव 'यज्ञोपवीतं' 'कुरुते' लेटो रूपमिदम्, कुर्वीतेत्यर्थः । १

সূত্র বা বস্ত্র অথবা কুশরজ্জু, যখন যাহা সুলভ হইবে, তখন তাহারই যজ্ঞোপবীত ব্যবহার করিবে * । ১

**दक्षिणं बाहुमुद्धृत्य शिरोऽवधाय सव्येंऽसे प्रतिष्ठापयति दक्षिणं कक्षमन्ववलम्बं भवत्येवं यज्ञोपवीती भवति ॥ २ ॥**

तत्र 'दक्षिणं बाहुम्' 'उद्धृत्य' उत्क्षिप्य, 'शिरः' 'अवधाय' वेष्टयित्वा 'सव्येंऽसे' वामस्कन्धोपरि 'प्रतिष्ठापयति'; तत्र 'दक्षिणं कक्षमन्ववलम्बं' दक्षिणकक्षान्तलम्बमानम् 'भवति' भवेत् । 'एवम्' प्रकारेण सूत्राद्यन्यतमस्य धारणेन 'यज्ञोपवीती भवति' । २

উহা, দক্ষিণ বাহুকে উপরে রাখিয়া, শিরো বেষ্টনানুসারে, বামস্কন্ধ হইতে দক্ষিণ কক্ষের নিম্নসীমা পর্য্যন্ত লম্ব-

---

* এ সূত্রে, নবগুণ বা ত্রিদণ্ডী বা ২টী কি তিনটী ধারণ করিবে, তাহাতে গ্রন্থিচ্ছেদ থাকিবে না ইত্যাদি গোলযোগ কিছুই নাই। পৃথিবী; বয়োবৃদ্ধি অনুসারেই গোলযোগ বৃদ্ধি হইতেছে।

মান * হইবে। এই রূপে সূত্রাদির অন্যতম ধারণকারীকে যজ্ঞোপবীতী অর্থাৎ যজ্ঞোপবীতধারী বলা যায়। ২

प्रसङ्गात् प्राचीनावीतिनोऽपि लक्षणमुच्यते—

**सव्यं बाहुमुद्धृत्य शिरोऽवधाय दक्षिणे अंसे प्रतिष्ठापयति, सव्यं कक्षमन्ववलम्बं भवत्येवं प्राचीनावीती भवति ॥ ३ ॥**

'सव्यं' वामम् । अन्यत् सर्वं पूर्ववद् व्याख्येयम् । ३

এবং বাম বাহুকে উপরে রাখিয়া, শিরো বেষ্টনানুসারে, দক্ষিণ স্কন্ধ হইতে বাম কক্ষের নিম্নসীমা পর্য্যন্ত লম্বমানও হইবে। এইরূপে সূত্রাদির অন্যতম ধারণকারীকে প্রাচীনাবীতী অর্থাৎ প্রাচীনাবীতধারী বলা যায়। ৩

**पितृयज्ञे त्वेव प्राचीनावीती भवति ॥ ४ ॥**

'पितृयज्ञे' श्राद्धादौ 'तु' 'प्राचीनावीती एव' 'भवति' भवेत् । एवञ्च देवपितृकार्य्याभ्यामन्यत्र निवीत्येव तिष्ठेदिति सुतरां लभ्यते । ४

পিতৃযজ্ঞে প্রাচীনাবীতী হইবে †। ৪

* ইহাই উপবীতের দৈর্ঘ্য প্রমাণ স্থির হইল। ইহার বিরুদ্ধ যে কোন গ্রন্থে দীর্ঘতা বিহিত আছে, তৎসমস্তই সামবেদি কৌথুমশাখাধ্যায়ী ব্রাহ্মণগণের অগ্রাহ্য।

† সর্ব্বকার্য্যসাধারণবিধির প্রকরণে ২য় সূত্রে (দৈবকার্য্যে) যজ্ঞোপবীতী হইয়া কার্য্য করণের ব্যবস্থা করিয়াছেন এবং এস্থলে বিশেষত পিতৃযজ্ঞে প্রাচীনাবীতী হইবার ব্যবস্থা করিলেন। এতাবতা যে সময়ে পিতৃকার্য্য বা দৈব কার্য্য কিছুই করিতেছে না, সেই অবসর কালে বা শারীরিক মলমূত্র-ত্যাগাদি কালে যজ্ঞোপবীতী বা প্রাচীনাবীতী থাকিবার কোনই আবশ্যক নাই, ইহাও প্রতিপন্ন হইতেছে সুতরাং যে সময়ে দৈব্য বা পৈত্র্য কার্য্যে

अथ आचमनविधिरुपस्पर्शनविधिर्वा—

उदङ्ग्नेरुत्सृप्य प्रक्षाल्य पाणी पादौ चोपविश्य
त्रिराचामेद् द्विः परिमृजीत ॥ ५ ॥
पादावभ्युक्ष्य शिरोऽभ्युक्षेत् ॥ ६ ॥
इन्द्रियाण्यद्भिः संस्पृशेत् ॥ ७ ॥
अक्षिणी नासिके कर्णाविति ॥ ८ ॥
यद्यन्मीमांस्यं स्यात्तत्तदद्भिः संस्पृशेत् ॥ ९ ॥

उक्तञ्च 'आचान्तोदकेनैव कृत्यम्'-इति, इदानीं तदिति-कर्त्तव्यतादिकमुपदिश्यते—

'अग्नेः' 'उदङ्' उत्तरतः 'उत्सृप्य' सर्पणेन गत्वा, 'पाणी पादौ च प्रक्षाल्य', 'उपविश्य च',—'त्रिः' त्रिवारम् 'आचामेत्' जलं पिबेत्; 'द्विः' द्विवारं 'परिमृजीत' ओष्ठाधरलग्नमुदकं मार्जयेत्; ततश्च 'पादौ अभ्युक्ष्य' पादयोरभ्युक्षणं प्रकृत्य, 'शिरः' 'अभ्युक्षेत्'। ततश्च 'अक्षिणी' अक्षिगोलकद्वयम्, अनन्तरं 'नासिके' नासिकारन्ध्रद्वयं, तदनन्तरञ्च 'कर्णौ' कर्णशष्कुलिद्वयम्;—इति षट् 'इन्द्रियाणि 'अद्भिः' 'संस्पृशेत्'। ततोऽनन्तरमपरमप्यङ्गं 'यत् यत्' 'मीमांस्यं' अवबोध्यं 'स्यात्', 'तत्तत् अपि 'संस्पृशेत्"। ५—९

অগ্নির কিঞ্চিদুত্তরে সরিয়া হস্তদ্বয় ও পাদদ্বয় প্রক্ষালণ করণানন্তর যথাস্থানে উপবিষ্ট হইয়া বারত্রয় জলগণ্ডূষ পান করিবে, পরে বারদ্বয় ওষ্ঠাধর লগ্ন জল পরিমার্জ্জিত করিবে,

---

ব্যাপৃত না থাকিবে তখন বোধ হয় নিবীতী থাকাই ব্যবস্থা। মনু বলেন— 'নিবীতী কণ্ঠসজ্জনে' ( ২অঃ ৬৩ শ্লোঃ ). কণ্ঠের সজ্জা রূপে অর্থাৎ মালার ন্যায় উপবীতধারীকে নিবীতী বলা যায়।

অনন্তর পাদদ্বয় অভ্যুক্ষণ করিয়া মস্তক অভ্যুক্ষিত করিবে তাহার পরে অক্ষিদ্বয়, নাসিকাদ্বয় ও কর্ণদ্বয় এই ষড়িন্দ্রিয় স্থানে জল স্পর্শ করিবে, তদনন্তর আরও যে যে অঙ্গকে অববোধিত করিতে ইচ্ছা হইবে, সেই সেই অঙ্গেও জল স্পর্শ করিবে। ৫—৯

**নবৈতদাহুঃ—॥ ১০ ॥**

'নব' আচমনবিষয়ে 'এতৎ' মদুক্তিস্বমীষ্টাগতং বক্ষ্যমাণম্ 'উচ্ছিষ্টো হৈবাতোऽন্যথা ভবতি (২০)'-ইত্যন্যমন্যম্ আহুঃ কেচনেতি শেষঃ। ১০

এই আচমন বিষয়ে কোন কোন আচার্য্য বলেন,—নত্যথা—

**নোপস্পৃশেদ্ ব্রজন্ ॥ ১১ ॥**

'ব্রজন্' ইতস্ততঃ ভ্রমন্ 'ন' 'উপস্পৃশেৎ' অপঃ ইতি শেষঃ ।১১

ভ্রমণ করিতে করিতে আচমন করিবে না। ১১

**ন তিষ্ঠন্ ॥ ১২ ॥**

'তিষ্ঠন্' দণ্ডায়মানঃ সন্ 'ন' উপস্পৃশেদিত্যনুবর্ত্ততে। ১২

দাঁড়াইয়া আচমন করিবে না। ১২

**ন হসন্ ॥ ১৩ ॥**

'হসন্' হাস্যং কুর্ব্বাণঃ 'ন' উপস্পৃশেৎ। ১৩

হাসিতে হাসিতে আচমন করিবে না। ১৩

**ন বিলোকয়ন্ ॥ ১৪ ॥**

'বিলোকয়ন্' অপরং কিমপি দৃশ্যমানঃ 'ন' উপস্পৃশেৎ। ১৪

অপর দিকে তাকাইয়া (অর্থাৎ অন্যমনস্ক হইয়া আচমন করিবে না ১৪

নাপ্রণতঃ ॥ ১৫ ॥

'অপ্রণতঃ' ক্রোধাদিভিরুগ্রমূর্ত্তিঃ সন্ 'ন' উপস্পৃশেৎ।১৫

প্রনত্র না হইয়া (অর্থাৎ ক্রোধাদিবশে উগ্রভাবে আচমন করিবে না। ১৫

নাঙ্গুলীভিঃ ॥ ১৬ ॥

'অঙ্গুলীভিঃ' অঙ্গুল্যগ্রেষু জলং গৃহীত্বা অগ্রাহ্যবুদ্ধ্যা 'ন' উপস্পৃশেৎ। ১৬

অঙ্গুল্যগ্রে জল লইয়া (অর্থাৎ অগ্রাহ্য বুদ্ধিতে) আচমন করিবে না।

নাতীর্থেন ॥ ১৭ ॥

'অতীর্থেন' তীর্থং ব্রাহ্মাদিকং মন্বাদিভিরুক্তম্, তদনির্দ্দিষ্টেন পথা 'ন' উপস্পৃশেৎ। ১৭।

অতীর্থ দ্বারা (অর্থাৎ ধাতুপাত্রাদিতে চুমুক দিয়া ব গলায় ঢালিয়া) আচমন করিবে না। ১৭

ন সশব্দম্ ॥ ১৮ ॥

'সশব্দং' ক্রীড়াভিপ্রায়েণ শব্দং যথা ভবেৎ তথৈব কুর্ব্বাণো 'ন উপস্পৃশেৎ। ১৮

শব্দ করিয়া (অর্থাৎ জলক্রীড়ানুসারে) আচমন করিবে না। ১৮

নানবেক্ষিতম্ ॥ ১৯ ॥

'অনবেক্ষিতম্' হস্তগৃহীতমুদকং অনবেক্ষ্যৈব যথালব্ধং দুষ্যকীটাদিসহিতং 'ন' উপস্পৃশেৎ। ১৯

জল না দেখিয়া সেই জলে আচমন করিবে না। ১৯

न बाह्यजानुः ॥ २० ॥

'बाह्यजानुः' बाह्यौ बहिर्भूतौ जान्वोः अंसौ स्कन्धौ यस्य, बाह्यजानुः सन् 'न' उपस्पृशेत् । २०

জানুদ্বয়ের বাহিরে স্কন্ধ থাকিলে । অর্থাৎ বক্র শরীরে আচমন করিবে না । ২০

नान्तरीयैकदेशस्य कल्पयित्वोत्तरीयताम् ॥ २१ ॥

'अन्तरीयैकदेशस्य' परिहितवसनस्यैकांशस्य 'उत्तरीयतां' कल्पयित्वा 'न' उपस्पृशेत् । २१

যে বস্ত্র পরিহিত থাকে, তাহারই এক অংশ উত্তরীয় থাকিলে আচমন করিবে না । ২১

नोष्णाभिः ॥ २२ ॥

'उष्णाभि' वह्न्यादितप्ताभि' अद्भिः 'न' उपस्पृशेत् । २२

উষ্ণজলে আচমন করিবে না । ২২

न सफेनाभिः ॥ २३ ॥

'सफेनाभि.' फेनादियुक्तैर्मलिनैरद्भिश्च 'न' उपस्पृशेत् । २३

ফেনিল জলে আচমন করিবে না । ২৩

न च सोपानत्कः क्वचित् ॥ २४ ॥

'च' अपिच 'क्वचित्' स्थानविशेषे, यथानावश्यकं तत्र, सोपानत्कः' उपानद्विशिष्टः सन् 'न' उपस्पृशेत् । २४

এবং অনাবশ্যক স্থলে পাদদ্বয়ে উপানৎ ধারণ পূর্ব্বক আচমন করিবে না । ২৪

कामन्तु तिर्यक् ॥ २५ ॥

गले बद्धः ॥ २६ ॥

**चरणौ न प्रसार्य्य च ॥ २७ ॥**

कें मस्तके आसक्तिर्बन्धनं यस्य स 'कासक्तिकः' 'गले' गलदेशे 'बद्धः' गलाधःकरणे व्याघातः स्यादेवं दृढ़बद्धः, 'च' अपिच 'चरणौ' 'प्रसार्य' 'न' उपस्पृशेत् । २५—२७

মস্তকে বা গলদেশে দৃঢ় বন্ধন থাকিলে অথবা চরণদ্বয় প্রসারিত করিয়া আচমন করিবে না। २५ – २৭

**अन्ततः प्रत्युपस्पृश्य शुचिर्भवति ॥ २८ ॥**

'अन्ततः' आचम्यारब्धकर्मकेण अनारब्धकर्मकेण वा शय नादीनामन्ते 'प्रत्युपस्पृश्य' अनुपद-वक्ष्यमाणप्रत्युपस्पर्शनं प्रकृत्यैव 'शुचिर्भवति' । २८

শয়নাদির* পরে প্রত্যুপস্পর্শন† করিয়া শুচি হইবে। ২৮

**हृदयस्पृशस्त्वेवापआचामेत् ॥ २९ ॥**

आचमनजलपरिमाणमाह—'हृदयस्पृशः' यावन्त्यः 'पीताः हृदयं स्पृशन्ति, तावन्त्य एवापः हृदयस्पृशः ताः 'आपः' 'आचामेत्' । २९

যতটা জল পান করিলে হৃদয় পর্যন্ত সিক্ত হইতে পারে, অন্যূন ততটা জল অবশ্য পান করিবে। ২৯

**उच्छिष्टो हैवातोऽन्यथा भवतीति ॥ ३० ॥**

'अतोऽन्यथा' उक्तादन्यप्रकारकृताचमनः 'उच्छिष्टः' एव'

* [illegible]

† [illegible]

अथवाएव 'च' नियमं 'भवति'--'इति' 'आहुः' ९ ) इति पूर्वेणान्वय ; ३० .

তাহা যদি না করে, উচ্ছিষ্টই থাকিল। ৩০

अथ प्रत्युपस्पर्शनानि ॥ ३१ ॥

'अथ:' अनन्तरम् 'प्रत्युपस्पर्शनानि' कीदृक्स्थलकृताचमनं प्रत्युपस्पर्शनसंज्ञां लभते ? तत् उपदेक्ष्यामइति। ३१

কোন কোন স্থানের আচমনকে প্রত্যুস্পার্শন বলা যায়? তাহা বলি—৩১

सुप्त्वा, भुक्त्वा, क्षुत्वा, स्नात्वा, पीत्वा, विपरिधाय च, रथ्यामाक्रम्य, श्मशानञ्चाचान्तः पुनराचामेत् ॥३२॥

सुप्त्वा' स्वापानन्तरम्१, 'भुक्त्वा' भोज्यभोजनानन्तरम्२, 'क्षुत्वा' क्षवनानन्तरम्३, 'स्नात्वा' स्नानानन्तरम्४, 'पीत्वा' पेय-पानानन्तरम्५, 'विपरिधाय' वसनादिपरिधानानन्तरम्६, 'च' अपिच 'श्मशानम्' 'रथ्याम्' ग्राम्यमार्गम्७ 'आक्रम्य' विच-रणानन्तरम्८ 'आचान्तः च' यागाद्यनुरोधतः प्रथममाचान्तोऽपि पुनराचामेत् द्वितीयमाचमनं कुर्वीत। अत्रेदं तत्त्वम् स्वापाद्य-नन्तरमाचामेत्, तत्रैकमेवाचमनं कर्त्तव्यम्; अथ आचम्यारब्ध-कर्म्मणा तु स्वापाद्यनन्तरं पुनश्च द्वितीयमाचमनं कर्त्तव्यम्, तदिदमस्थानिकमाचमनमेव प्रत्युपस्पर्शनमुच्यतेइति। ३२

इति श्रीगोभिलीय-गृह्यसूत्रे प्रथमप्रपाठके
द्वितीयखण्डस्य व्याख्यानं समाप्तम्। १, २।

নিদ্রা ভঙ্গের পরে, আহারান্তে, হাঁচির পর, স্নানান্তর, পেয় পানের পর, বসন ভূষণাদি পরিধান প্রভৃতির উপ

সমার্থে, এবং রথ্যা ও শ্মশান ভ্রমণ করিয়া, ইতিপূর্ব্বে অপর কোন কার্য্যানুরোধে আচমন করা হইয়াছে, এরূপ স্থলেও পুনশ্চ আচমন করিবে*। ৩১

( इति सर्वकर्मसाधारण-प्रकरण समाप्तम् )

## ( अथ ब्रह्मयज्ञप्रकरणम् )

**अग्निमुपसमाधाय परिसमूह्य दक्षिणाजान्वक्तो दक्षिणेनाग्निमदितेऽनुमन्यस्वेत्युदकाञ्जलिं प्रसिञ्चेत् ॥ १ ॥**

'अग्निम्' पूर्वोक्तप्रकारेण (१,२७ २८) 'उपसमाधाय', 'परिसमूह्य' वक्ष्यमाणेन मन्त्रेण, 'दक्षिणजान्वक्तः' दक्षिणं जानु अक्तं भूमिगतं यस्य, तादृशः सन्;—'अदितेऽनुमन्यस्व' हे अदिते! देवि! एतत्कर्मकरणे अनुमतिं देहि—'इति' अनेन मन्त्रेण 'अग्निम् दक्षिणेन' कृत्वा 'उदकाञ्जलिं प्रसिञ्चेत्'। १

পূর্ব্বোপদিষ্ট প্রকারে (১,২৭-২৮) অগ্নি উপসমাধান করিয়া, পরিসমূহন করণানন্তর, দক্ষিণ জানু ভূমিতে পাতিয়া, 'হে অদিতে! আমাকে এই কার্য্য করিতে অনুমতি দাও' —এই মন্ত্রে অগ্নির দক্ষিণে উদকাঞ্জলি সেক করিবে। ১

---

* —অর্থাৎ নিদ্রাভঙ্গাদির পরে আচমন অবশ্য করিবে; যদি কোন বৈধানুষ্ঠানাদি করিতে করিতে আলস্যজাত তন্দ্রারূপ নিদ্রা কি কোনরূপ আহার বা হাঁচি প্রভৃতি (যথাসম্ভব) ঘটে, তাহা হইলে তাদৃশ স্থলেও পুনর্ব্বার আচমন করিবে, একবার কৃত হইয়াছে বলিয়া কৃতকার্য্য হইবে না।

**অনুমতেঽনুমন্যস্বেতি পশ্চাৎ ॥ ২ ॥**

'অনুমতেঽনুমন্যস্ব' হে অনুমতে দেবি! অত্রানুমতিং দেহি 'ইতি' মন্ত্রেণ 'পশ্চাৎ' অগ্নেঃ পশ্চিমতঃ উদকাঞ্জলিং প্রসিঞ্চেৎ। ২

'হে অনুমতে! আমাকে এই কার্য্য করিতে অনুমতি দাও'—এই মন্ত্রে অগ্নির পশ্চাৎ অপর উদকাঞ্জলি সেক করিবে। ২

**সরস্বত্যনুমন্যস্বেত্যুত্তরতঃ ॥ ৩ ॥**

'সরস্বত্যনুমন্যস্ব' হে সরস্বতি! দেবি! অত্রানুমতিং দেহি 'ইতি' মন্ত্রেণ 'উত্তরতঃ' অগ্নেঃ উদকাঞ্জলিং প্রসিঞ্চেৎ। ৩

এবং 'হে সরস্বতি! আমাকে এই কার্য্য করিতে অনুমতি দাও'—এই মন্ত্রে অগ্নির উত্তরে তৃতীয় উদকাঞ্জলি সেক করিবে। ৩

**দেবসবিতঃ প্রসুবেতি প্রদক্ষিণমগ্নিং পর্য্যুক্ষেৎ সকৃদ্ বা ত্রির্বা ॥ ৪ ॥**

'দেবসবিতঃ প্রসুব' ইত্যাদ্যনেন মন্ত্রেণ (মং ব্রা. [illegible]) 'অগ্নিং প্রদক্ষিণং' যথাভবেৎ 'সকৃৎ বা' একবারং বা 'ত্রির্বা' অথবা বারত্রয়ং 'পর্য্যুক্ষেৎ' উদকধারাভিরিতি শেষঃ। ৪

একবার বা বারত্রয় 'দেবসবিতঃ প্রসুব' (মং ব্রা. [illegible]) মন্ত্রে অগ্নির প্রদক্ষিণ অনুসারে জলধারাপাত করিবে। ইহাকেই পর্য্যুক্ষণ কহে। ৪

**পর্য্যুক্ষণান্তান্ ব্যতিহরন্নভিপর্য্যুক্ষন্ হোমীয়ম্ ॥ ৫**

'পর্য্যুক্ষণান্তান্' মন্ত্রযাগান্ 'ব্যতিহরন্' অবহরন্

'होमीयम्' होमोपयोगितया सङ्गृहीतं वस्तुजातम् 'अभिपर्युक्षन्' उदकविन्दुभिः सिञ्चन् । ५

উক্ত প্রকারে পর্য্যুক্ষণ পর্য্যন্ত কার্য্যগুলি শেষ করিয়া পরে হোমের উপযোগী অন্নাদি সমস্তে জলবিন্দু সিঞ্চন করিবে। ইহাকেই পর্য্যুক্ষণ কহে। ৫

**अथ हविष्यस्यान्नस्याग्नौ जुहुयात् कृतस्य वाऽकृतस्य वा ॥ ६ ॥**

'अथ' अनन्तरम् 'अग्नौ' तस्मिन् 'कृतस्य' वा पक्वस्य वा 'अकृतस्य वा' अपक्वस्य वा 'हविष्यस्य' अन्नस्य यवादेः ( अंशमितिशेषः ) 'जुहुयात्' । ६

অনন্তর, উহাতে অগ্নি-পক্ক অথবা আম হব্য হবন করিবে। ৬

**अकृतञ्चेत् प्रक्षाल्य जुहुयात् प्रोदकं कृत्वा ॥ ७ ॥**

तच्च होमीयं 'अकृतम्' अपक्वं 'चेत्', तत् 'प्रक्षाल्य' उदकैः, 'प्रोदकं' जलार्द्रं च 'कृत्वा' 'जुहुयात्' । ७

যদি অগ্নি-পক্ক ভক্তাদি হবনীয় না হয়; প্রভুত তণ্ডুল বা ফলাদিই হবনীয় হয়, তাহা হইলে তৎসমস্ত ভালরূপে ধুইয়া জলার্দ্র অবস্থাতেই হবন করিবে। ৭

**अथ यदि दधिपयोयवागूं वा, कंसेन वा चरुस्थाल्या वा स्रुवेण वै वा ॥ ८ ॥**

'अथ' तत्रापि यदि दधि पयः यवागूः 'वा' होतव्यं भवेत् तदा 'कंसेन वा' कांस्यपात्रेण वा 'चरुस्थाल्या वा' चरुपाक

পাত্রেণ 'বা' অথবা 'স্রুবেণ' 'বৈ' এব জুহুয়াৎ ন তু সাক্ষাৎ হস্তেন। ৮

বিশেষ, যদি দধি, দুগ্ধ বা যবাগূ হোম করিতে হয়, ত তাহা ধুইবার আবশ্যক নাই, যথাবস্থিত অধৌতই কাংস্য-পাত্রের দ্বারা বা চরুস্থালীতে গ্রহণ করিয়া তাহার দ্বারা অথবা স্রুবার দ্বারাই হবন করিবে। ৮

অগ্নয়ে স্বাহেতি পূর্ব্বাং তূষ্ণীমেবোত্তরাং মধ্যে চৈবাপরাজিতায়াঞ্চৈব দিশীতি সায়ম্॥ ৯॥

'মধ্যে' অগ্নের্মধ্যস্থলে 'পূর্ব্বাং' প্রথমামাহুতিম্ "অগ্নয়ে স্বাহা"-'ইতি' অনেন মন্ত্রেণ 'অপরাজিতায়াং' দিশি অগ্নেরৈশান্যাং 'উত্তরাম্' দ্বিতীয়ামাহুতিম্ 'তূষ্ণীম্' মন্ত্রশূন্যাম্ জুহুয়াৎ। 'ইতি' এবং 'সায়ম্' সায়ঙ্কালীনো হোমঃ। ৯

প্রথম আহুতিটি "অগ্নয়ে স্বাহা" এই মন্ত্রে অগ্নির মধ্য-স্থলে এবং দ্বিতীয় আহুতিটি ঈশান কোণে মন্ত্রশূন্যই হবন করিবে। ইহাই সায়ংকালের হোমবিধি। ৯

অথ প্রাতঃ,—সূর্য্যায় স্বাহেতিপূর্ব্বাং, তূষ্ণীমেবোত্তরাং মধ্যে চৈবাপরাজিতায়াঞ্চৈব দিশি॥১০

"অথ প্রাতঃ——" 'পূর্ব্বাম্' প্রথমামাহুতিং "সূর্য্যায় স্বাহা" -"ইতি" অনেন মন্ত্রেণ। অন্যৎ সমানং পূর্ব্বেণ।১০

প্রাতঃকালের হোমের ব্যবস্থাও সমস্তই ঐরূপ; কেবল ("অগ্নয়ে স্বাহা" মন্ত্রের পরিবর্ত্তে) "সূর্য্যায় স্বাহা" মন্ত্রে আহুতি প্রদান করিতে হয়, এইমাত্র বিশেষ। ১০

**समिधमाधायानुपर्य्युक्ष्य तथैवोदकाञ्जलीन्**
**प्रसिञ्चेदन्वमंस्था इति मन्त्रविशेषः ॥ ११ ॥**

सायं प्रातश्चोभयत्रैव होमानन्तरम्—'समिधम्' अमन्त्रकमेव 'आधाय' तत्राग्नौ हुत्वा 'अनुपर्युक्ष्य' पुनः पर्युक्षणं कर्त्तुं प्रवृत्तः 'तथैव' पूर्ववदेव 'उदकाञ्जलीन्' प्रसिञ्चेत्। तत्र 'अन्वमंस्थाः'-'इति' अयमेव भूतार्थपदप्रयोगएव 'मन्त्रविशेषः' मन्त्रे विशेषः कर्त्तव्यः। ११

সায়ং বা প্রাতঃ উভয়কালেই হোমের পরে অগ্নিতে একটী সমিৎ অমন্ত্রক প্রক্ষেপ করিয়া পূর্ব্ববৎ পুনশ্চ পর্য্যুক্ষণ করিতে প্রবৃত্ত হইয়া উদকাঞ্জলি সেক করিবে। ইহাকেই অনুপর্য্যুক্ষণ কহে। এই অনুপর্য্যুক্ষণে পূর্ব্বমন্ত্রের পরিবর্ত্তে 'হে অদিতে! আমাকে এই কার্য্য করিতে অনুমতি করিয়াছিলে' (আমিও তদনুযায়ী সম্পন্ন করিলাম)—এই মন্ত্রটি ব্যবহার করিতে হইবে, ইহাই বিশেষ। ১১

**प्रदक्षिणमग्निं परिक्रम्यापांशेषं निनीय**
**पूरयित्वा चमसं प्रतिष्ठाप्य यथार्थम् ॥ १२ ॥**

उक्तानुपर्युक्षणानन्तरम्—'अग्निं' 'प्रदक्षिणं' यथा स्यात् तथा 'परिक्रम्य' 'अपाम्' अनुगुप्तानां कुम्भादिस्थे गृहीतानां वा 'शेषं' 'निनीय' पुनर्गृहीत्वा, तेनैवोदकशेषेण 'चमसं' पानपात्रं 'पूरयित्वा' 'प्रतिष्ठाप्य' संरक्ष्य च 'यथार्थम्' यथाप्रयोजनम् एतदुत्तरवक्ष्यमाणं सायं सायमाशादिकं प्रातः प्रातराशादिकञ्च कुर्वीतेति। १२

উক্ত অনুপর্য্যুক্ষণের পরে প্রদক্ষিণ দ্বারা অগ্নির পরি-

ক্রমা করিয়া, গৃহীত জলের অবশিষ্টটুকু চমসনামে প্রসিদ্ধ পানপাত্রে ঢালিয়া যথাবশ্যক ব্যবহারার্থ রাখিয়া দিবে। ১২

**एव मत ऊर्द्ध्वं गृह्येऽग्नौ जुहुयाद्वा हावये-द्वाऽऽजीवितावभृथात् ॥ १३ ॥**

'अतः ऊर्द्धम्' एतद्दिवसत ऊर्द्धम् 'आ जीवितावभृथात्' जीवितं जीवनम्, अवभृथश्च अश्वमेधादिमहायागक्रियान्त्यकर्म, तयोः समाहारः ;तस्मात् यावज्जीवनं महाक्रतुसम्पादनान्तं वा प्रतिदिनमेव सायं प्रातश्च 'एवम्' अनेन प्रकारेणैव तत्र 'गृह्ये अग्नौ' जुहुयात् वा' स्वयम् ; 'हावयेद्वा' अपरेण प्रतिनिधिना। १३

যে দিবসে অগ্নি গ্রহণপূর্ব্বক প্রথম হোম করিবে, সেই দিবস হইতে যাবজ্জীবন অথবা অশ্বমেধাদি মহাযাগে অবভৃথ স্নান করা পর্য্যন্ত প্রতিদিন সায়ং ও প্রাতঃ উভয়কালেই উপদিষ্ট প্রকারে স্বয়ং হোম করিবে অথবা প্রতিনিধির দ্বারাও এই হোম সম্পাদন করিবে। ১৩

**अथाप्युदाहरन्ति ॥ १४ ॥**

'अथ' अत्र विषये 'उदाहरन्ति अपि' अपरेण हावने विशेष-विधिमप्यनेके वदन्ति। १४

এই প্রতিনিধি বিষয়ে বিশেষ বিধিও অনেকে বলেন।১৪

**कामं गृह्येऽग्नौ पत्नी जुहुयात् सायंप्रातर्होमौ गृहाः पत्नी गृह्यएषोऽग्निर्भवतीति ॥ १५ ॥**

'एषः अग्निः' 'गृह्यः' गृहाय हितएव 'भवति',—'पत्नी' च 'गृहाः' यस्मात्, 'इति' अतःहेतोः 'गृह्ये अग्नौ' अत्र 'पत्नी',

'कामं' यथा स्यात्तथा, इच्छेच्चेत् 'सायंप्रातःहोमौ' यथोक्तौ द्वावेव, 'जुहुयात्'। १५

পত্নীকে গৃহ্য (গৃহকার্য্যের উপযোগিনী) বলা যায় এবং এই অগ্নিকেও গৃহ্য (গৃহকার্য্যের উপযোগী) বলা যায়; অতএব পত্নী ইচ্ছা করিলে সায়ং বা প্রাতঃ উভয় হোমই করিবে। ১৫

## निष्ठिते सायमाशप्रातराशे भूतमिति प्रवाचयेत् ॥ १६

अनन्तरम्, 'सायमाशप्रातराशे' सायं सायम्भोजने प्रातः प्रातर्भोजने च 'निष्ठिते' अनुष्ठिते, ततः 'भूतम्' इदनींकर्त्तव्य-जातं सम्पन्नम् 'इति' मनसि विचार्य्य अन्तेवासिनोविज्ञाप्य वा 'प्रवाचयेत्' स्वाध्याय मध्यापयेत्; स्वान्तेवासिन इति शेष.। एष एव ब्रह्मयज्ञः। १६

অনন্তর, সায়ংকালে সায়মাশ এবং প্রাতঃকালে প্রাতরাশ অনুষ্ঠিত হইলে পরে ছাত্রগণকে অধ্যয়ন করাইবে (ইহাকেই ব্রহ্মযজ্ঞ কহে)। ১৬

## ऋते भगया वाचा शुचिर्भूत्वा—१७

## प्रतिजपत्योमित्युच्चैस्तस्मैनमस्तन्माचा इत्युपांशु ॥१८॥

ब्रह्मयज्ञकाले 'भगया वाचा ऋते' वेदवाक्यं विना अपरं किमपि लौकिकं प्रब्रूय 'अशुचिः भूत्वा' तदशुचित्वं दूरीकर्त्तुम् 'उच्चैः ओम् इति' किञ्च 'उपांशु' नीचैः 'तस्मैनमस्तन्माचाः' 'इति' मन्त्रद्वयं 'प्रतिजपति' प्रतिवारं यावद्वारं लौकिकं वदेत् तावद्वारमेव जपेदिति। १७—१८

इति गोभिलगृह्यसूत्रवृत्तौ प्रथमप्रपाठके
तृतीयखण्डस्य व्याख्यानं समाप्तम् ॥ १, ३।

কল্যাণকর পবিত্র বাক্যাতিরিক্ত বাক্য ব্যবহার করিলেই অশুচি হইবে। ১৭

অপবিত্র বাক্য ব্যবহারে অশুচি হইলে প্রকাশ্যে "ওঁ" বলিয়া, মনে মনে 'তাঁহাকে নমস্কার, তিনি এরূপ কথনে পাপ গ্রহণ না করেন' এ মন্ত্রটি জপ করিবে। ১৮

প্রথম অধ্যায়ে তৃতীয় খণ্ডের অনুবাদ সমাপ্ত। ১, ৩

**अथ वाग्यतो बलीन् हरेत्। १**

**'अथ' प्रकरणारम्भद्योतकः। 'वाग्यतः' नियतवाक् हास्यकौतुकादिनिमित्तकमनृतभाषणाद्यनियतवाचं * परित्यज्य 'बलीन्' † बल्यर्थपाकादीनि प्रथमकर्त्तव्यानि 'हरेत्' आहरेत् सम्पादयेदित्यर्थः। १**

হাস্যকৌতুকাদি নিমিত্তক ও মিথ্যাভাষণাদি অনিয়ত বাক্য পরিত্যাগ করিয়া অর্থাৎ কার্য্যে মনোযোগী হইয়া বলি কার্য্য করিতে হইবে বিবেচনায় পাকাদি সম্পাদন করিবে। ১

* ঐতরেয় ब्राह्मणे—"दीक्षितेन सत्यमेव वदितव्यम्, अथो खल्वाहुः कोऽर्हति मनुष्यः सर्वं सत्यं वदितुं? सत्यसंहिता वै देवाः, अनृतसंहिता वै मनुष्या इति। विचक्षणवतीं वाचं वदेत्। चक्षुर्वै विचक्षणं, वि ह्येनेन पश्यतीति एतद्ध वै मनुष्येषु सत्यं निहितं, यच्चक्षुस्तस्मादाचक्षाणमाहुरद्रागिति, स यद्यदर्शमित्याहाथास्य श्रद्दधति। यद्यु वै स्वयं पश्यति न बहूनां चनान्येषां श्रद्दधाति। तस्माद्विचक्षणवतीमेव वाचं वदेत्। सत्योत्तरा हैवास्य वागुदिता भवति भवति (१, १, ६)'-इति।

† अत्र बलिशब्दस्य गृह्यार्थपाकादौ शक्तिः. 'सर्वे सर्वार्थवाचकाः'-इति पतञ्जल्यनुशासनात्, तथापि तात्पर्यमेव 'नियामकं यथा नैयायिकानां लक्षणायाम्। बल्याद्यर्थमेव अन्नपाकादिकं कर्त्तव्यं न तु स्वोदरपूरणार्थमेवेति।

उक्तनियतवाक्त्वमेव विवृणोति—

**भाषेतान्नसंसिद्धिमतिथिभिः काममंसम्भाषेत । २**

'अन्नसंसिद्धिं' अन्नसम्बन्धिनीं संसिद्धिं विक्लृत्यादिविषयिणीं कथां प्रश्नोत्तरादिकां 'भाषेत' न तत्र निषेधः। किञ्च 'अतिथिभिः' समागतैः सह 'कामं' यथेच्छं विनयादिकं 'सम्भाषेत' तत्रापि न निषेधः। २

অন্নপাক সম্বন্ধী কথোপকথন করিতে নিষেধ নাই এবং সমাগত অতিথিগণের সহিত বিনয় সম্ভাষণাদি করিতেও বাধা নাই ।

वैश्वदेवविधिरुच्यते—

**अथ हविष्यस्यान्नस्योद्धृत्य हविष्यैर्व्यञ्जनैरुपसिच्याग्नौ जुहुयात्तूष्णीं पाणिनैव । ३**

'अथ' पाकनिष्पत्त्यनन्तरं, 'हविष्यस्य अन्नस्य' तस्यैव पक्वस्य हविष्यरूपान्नस्य किञ्चिद् 'उद्धृत्य' गृहीत्वा, 'हविष्यैः व्यञ्जनैः' सूपादिभिः 'उपसिच्य' गृहीतं तत् सम्मिश्र्य, 'अग्नौ' पूर्वोक्तलक्षणे गृह्ये, 'तूष्णीम्' अस्फुटवाक् सन् 'पाणिनैव' जुहुयात्, न तत्र स्रुवादेरपेक्षा । ३

পাক প্রস্তুত হইলে, সেই হবিষ্য অন্নের কিয়দংশ গ্রহণ পূর্ব্বক হবিষ্যব্যঞ্জনের সহিত সেই অগ্নিতে মন্ত্র-শূন্য একটি আহুতি প্রদান করিবে। ঐ আহুতিতে স্রুবাদির অপেক্ষা নাই, উহা হস্তমাত্রেই নির্ব্বাহিত হইবে ! ৩

तत्र मन्त्रदेवते विधीयेते—

**प्राजापत्या पूर्वाहुतिर्भवति सौविष्टकृत्युत्तरा । ४**

'प्राजापत्या' प्रजापतिदेवताका, तथाच मनसा प्रजापतिं प्रजानामीशानं सृष्टिस्थितिलयकर्त्तारं परमदेवं विचिन्त्य 'प्रजापतये स्वाहा'-इत्यस्फुटमेवोक्त्वा 'पूर्वाहुतिः' प्रथमा आहुतिः 'भवति' सम्पद्यते। 'सौविष्टकृती' स्विष्टकृद्देवताका, स्विष्टं शोभनाभिलाषं करोति पूरयति यः तमेव सर्वान्तर्यामिणं परमेशं मनसा विचिन्त्य 'स्विष्टकृते स्वाहा' इत्यस्फुटमेवोक्ते 'उत्तरा' आहुतिः भवति। इत्थमुपदिष्टो देवयज्ञापरनामको नित्यहोमाभिधो वैश्वदेवः॥ ४

প্রজাপতি দেবতা অর্থাৎ যিনি এ বিশ্বরাজ্যের প্রকৃত রাজা হইয়া প্রজারূপ বিশ্বসংসারকে প্রতিপালন করিতেছেন, সেই পরমেশ্বরকে মনে মনে চিন্তা করত প্রথম আহুতি এবং স্বিষ্টকৃৎ দেবতা অর্থাৎ একমাত্র যিনিই বিশ্ব সংসারের অন্তর্যামী ও সু-মনোরথ পূরণকারী, তাঁহাকেই মনে মনে চিন্তা করত দ্বিতীয় আহুতি প্রদান করিবে ইহাকেই দেবযজ্ঞ, নিত্যহোম ও বৈশ্বদেব কহে। ৪

**अथ बलीन् हरेत्, बाह्यतोवान्तर्वा सुभूमिं कृत्वा ।५**

'अथ' देवयज्ञापरपर्यायवैश्वदेवहोमानन्तरम्;—

'बाह्यतः वा अन्तर्वा' अग्न्यागारस्येति शेषः, 'सुभूमिं' मार्जनादिभिर्भूमिशोधनं 'कृत्वा' 'बलीन्' भूतयज्ञात्मकान् पश्वपक्षिपिपीलिकादीनामाहारदानरूपान् 'हरेत्' सम्पादयेत् ।५

দেবযজ্ঞ নামক উক্ত বৈশ্বদেব হোমের পরে, অগ্নি-গৃহের মধ্যেই হউক বা বাহিরেই হউক অর্থাৎ যথাযোগ্য যে কোন স্থানেই হউন, মার্জনাদির দ্বারা ভূমি-পরিষ্করণাদি করত সেই

সেই স্থলে পশু-পক্ষী পিপীলিকাদির আহার দানরূপ বলি-কার্য্য সম্পন্ন করিবে। ৫

**সক্কৃদপো নিনীয় চতুর্ধা বলিং নিদধ্যাত্, সক্কৃদন্ততঃ পরিষিঞ্চেত্। ৬**

'সকৃত্' একবারম 'অপঃ' উদকানি 'নিনীয়' ভূমৌ সিঞ্চনং প্রকৃত্য 'বলিং' পার্থিবভূতাদ্যুদ্দেশ্যকং দানং 'চতুর্ধা' চতুঃপ্রকারং যথা স্যাত্ তথা 'নিদধ্যাত্' তত্র মার্জিতজলসিক্তে চ স্থানে সংরচেত্; 'অন্ততঃ' বলিনিধানান্তে, পুনরপি পূর্ববত্ 'সকৃত্' একবারম্ অপঃ 'পরিষিঞ্চেত্'। ৬

মার্জিত ভূমিতে প্রথমে একবার জলসিঞ্চন করিয়া চতুর্ভাগ বলি স্থাপন করিবে এবং পুনরপি তাহাতে জলসিঞ্চন করিবে। ৬

**একৈকং বানুনিধানমুভয়তঃ পরিষিঞ্চেত্। ৭**

'বা' অথবা 'অনুনিধানম্' একস্য পশ্চাদপরমিতি ক্রমেণ চতুর্ণামেব বলীনাং স্থাপনং কার্য্যমিতি শেষঃ, কিন্তু 'একৈকম্' এব 'উভয়তঃ' স্থাপনাত্ পূর্বস্মিন্ পশ্চাদপি 'পরিষিঞ্চেত্'। ৭

অথবা এক এক ভাগ করিয়াই বলি স্থাপন করিবে এবং প্রত্যেক ভাগেরই স্থাপনের প্রথমে একবার ও পরে একবার জলসিঞ্চন করিবে। ৭

**স যত্ প্রথমং নিদধাতি স পার্থিবো বলির্ভবত্যথ যদ্ দ্বিতীয়ꣳ স বায়ব্যো যত্ তৃতীয়ꣳ স বৈশ্বদেবো যচ্চতুর্থꣳ স প্রাজাপত্যঃ। ৮**

'সঃ' বলিপ্রদানে প্রবৃত্তঃ পুরুষঃ 'যত্ প্রথমং নিদধাতি', 'সঃ'

প্রথমো 'বলিঃ' 'পার্থিবঃ' পৃথিবীদেবতাকো ভবতি। 'অথ' অনন্তরং 'যত্ দ্বিতীয়ং' নিদধাতি 'স' বলিঃ 'বায়ব্যঃ' বায়ু-দেবতাকো ভবতি। 'যত্ তৃতীয়ং' নিদধাতি 'সঃ' বলিঃ 'বৈশ্বদেবঃ' বিশ্বদেবদেবতাকো ভবতি। 'যত্ চতুর্থং' নিদধাতি 'সঃ' বলিঃ 'প্রাজাপত্যঃ' প্রজাপতিদেবতাকো ভবতি। ৮

উক্ত চারিভাগ বলির,—যেটি প্রথম, উহা পৃথিবী দেবতার ; যেটি দ্বিতীয়, তাহা বায়ুদেবতার ; যাহা তৃতীয়, তাহা বিশ্বেদেবা দেবতাদের এবং যাহা চতুর্থ, তাহা প্রজাপতি দেবতার হয়। ৮

**অথাপরান্ বলীন্ হরেদুদধানস্য মধ্যমস্য দ্বারস্যাব্দৈবতঃ প্রথমো বলির্ভবত্যোষধিবনস্পতিভ্যো দ্বিতীয় আকাশায় তৃতীয়ঃ। ৯**

'অথ' তদ্বলিচতুষ্টয়বিধানানন্তরম্ 'অস্য' বলিনিধাতুঃ 'উদধানস্য' যস্মিন্ গৃহে পরিচরণীয়া আপো রক্ষিতাঃ তস্য 'দ্বারস্য' মধ্যম্ মধ্যতঃ 'অপরান্' ত্রীন্ 'বলীন্' 'হরেত্' সম্পাদয়েত্। তত্র 'প্রথমঃ বলিঃ' 'অব্দৈবতঃ' 'ভবতি'; 'দ্বিতীয়ঃ' 'ওষধিবনস্পতিভ্যঃ' ওষধিবনস্পতিদেবতাকঃ ভবতি; 'তৃতীয়ঃ' 'আকাশস্য' ভবতি; তাদায়েতি সর্বত্র যোজনীয়ঃ।

ঐ চারিটি বলি স্থাপনের পরে, এই বলি স্থাপয়িতার নিজের জলগৃহের অর্থাৎ যে গৃহে পূর্ব্বোক্ত পরিচরণীয় জল রক্ষিত থাকে, সেই গৃহের, দ্বারের, মধ্যদেশে অপর তিনটি বলি স্থাপন করিবে। তন্মধ্যে—প্রথমটি জলদেবতার, দ্বিতীয় ওষধি-বনস্পতির এবং তৃতীয়টি আকাশের হয়। ৯

**अथापरं बलिं हरेच्छयनं वाधिवर्च्चं वा स कामाय वा बलिर्भवति मन्यवे वा। १०**

'अथ' उक्तबलित्रयहरणानन्तरम् 'बलिम्' अपरमपि एकं 'हरेत्' सम्पादयेत्। तस्य स्थानं निर्द्दिशति—'शयनं वा अधिवर्चं वा' शय्यागृहस्य मध्ये शयनस्थानं वा, तद्गृहमध्ये एव अधिवर्च्चं मूत्रत्यागादिस्थानं वा अभिलक्ष्येति। देवतां विधत्ते—'सः' शयनस्थाने वा स्थापितो बलिः 'कामाय' भवति, अधिवर्चस्थाने वा स्थापितो बलिः 'मन्यवे' भवति। १०

ঐ বলিত্রয় স্থাপনের পরে শয্যাগৃহের মধ্যে শয়নস্থানেই হউক মূত্রত্যাগাদি স্থানে (নর্দ্দামা) তেই হউক অপর একটি বলি স্থাপন করিবে। তন্মধ্যে শয়নস্থানেরটি কাম দেবতার এবং নর্দ্দামারটি মন্যু দেবতার হয়॥ ১০

**अथ संस्तूपे स रक्षोजनेभ्यः। ११**

'अथ' अनन्तरं 'संस्तूपे' सम्मार्जनादिप्रक्षेपस्थान मभिलक्ष्य तत्रापि बलि मेकं प्रक्षिपेत्। 'सः' बलिः 'रक्षोजनेभ्यः' भवति। ११

তদনন্তর, আঁস্তাকুড়ে একটি বলি প্রক্ষিপ্ত হইবে, উহা রক্ষোজনের হয়। ১১

**अथैतद्बलिशेषमद्भिरभ्यासिच्यापसलवि दक्षिणा निनयेत् पितृभ्यो भवति। १२**

'अथ' तदनन्तरम्, 'एतद्बलिशेषम्' 'अद्भिः अभ्यासिच्य' जलसेकेन धौतप्रायं प्रकृत्य 'अपसलवि' अपसव्येन पितृतीर्थेन

**आसीन एवाग्नौ जुहुयात् । १३**

**आसीनः पितृभ्यो दद्यात् यथोपपादमितरान् । १४**

'आसीनः' उपविष्टः 'एव' 'अग्नौ जुहुयात्' पूर्वोक्तप्रकारम् अथ हविष्यस्यान्नस्योद्धृत्येत्यादिकं वैश्वदेव-होमं कर्त्तव्यम् । 'पितृभ्यः' अपि 'अथैतद्बलिशेषमित्युक्तं' बलित्रयम् 'आसीनः' एव 'दद्यात्'। 'इतरान्' अथापरानित्याद्युक्तान् उदधानादिबलीन् 'यथोपपादं' यथा यथा उपपद्यते तथातथैव तिष्ठन् प्रह्वश्चलन् वा दद्यात् । १२,१४

পূর্ব্বোক্ত ( ২৯ পৃঃ ) বৈশ্বদেব হোম উপবিষ্ট হইয়াই করিবে, পিতৃগণকে প্রদেয় বলিত্রয়ও ( ১২ সূ০ ) উপবিষ্ট হইয়াই প্রদান করিবে। অপর অর্থাৎ পূর্ব্বোক্ত জলগৃহাদিতে প্রদেয় ( ৯ পৃঃ ) বলিগুলি যে যেরূপে সম্পন্ন হইতে পারিবে সে সেইরূপেই অর্থাৎ দাঁড়াইয়া, বসিয়া, শুইয়া যে স্থানে যেরূপ হইলে সুসম্পন্ন হয় তাহাই করিবে। ১৩,১৪

**स्वयन्त्वेवैतान् यावद्वसेद्बलीन् हरेत् । १५**

**अपि वाऽन्यो ब्राह्मणः । १६**

**दम्पती एव । १७**

'एतान्' 'बलीन्' 'यावत्' 'वसेत्' स्वगृहे, तावत् 'स्वयमेव' 'हरेत्'। 'अपिवा' पीड़ादौ 'अन्यः ब्राह्मणः' प्रतिनिधिरपि अत्र अधिकारी। अत्र कार्ये 'दम्पती' भार्या पतिश्च उभौ 'एव' तुल्याधिकारिणौ ॥ १५—१७

এই বলিগুলি যখন বাটীতে থাকিবে তখন স্বয়ংই সম্পন্ন করিবে অথবা ( পীড়াদি হইলে ) অন্য ব্রাহ্মণ করিলেও চলে। এ কার্য্যে স্ত্রী পুরুষ উভয়ই সমান অধিকারী। এতাবতা পত্নীও বলিহরণ করিতে পারিবে *। ১৫-১৭

ইতি গৃহমেধিব্রতম্। ১৮

'ইতি' এতদুক্তোক্তং বৈশ্বদেবাদিকং 'গৃহমেধিব্রতম্' গৃহমেধিনঃ গৃহস্থস্য ব্রতম্ অবশ্যপ্রতিপাল্যনিয়মিতকার্য্যম্। ১৮

ইহা ( এই খণ্ডের আরম্ভ হইতে যাহা কিছু বলা হইল ) গৃহস্থদিগের অবশ্য কর্ত্তব্য। ১৮

স্ত্রী হ সায়ং প্রাতঃ পুমানিতি। ১৯

'সায়ং স্ত্রী', 'প্রাতঃ পুমান্' কুর্য্যাদিদং বলিহরণম্ 'ইতি' এবং নিয়মঃ কস্যচিদাচার্য্যস্য অভিমতঃ। অস্মাপ্যস্য গোভিলস্য নাসম্মতিঃ। ১৯

'প্রাতঃকালে গৃহ-স্বামী এবং সায়ংকালে তৎপত্নী বলি হরণ করিবে' ইহাও কোন কোন আচার্য্যের মত, ইহাতেও হানি নাই। ১৯

সর্ব্বস্য ত্বেবান্নস্যৈতান্ বলীন্ হরেৎ পিত্র্যস্য বা স্বস্ত্যয়নস্য বা অর্থার্থস্য বা। ২০

'পিত্র্যস্য বা' পিতৃকর্ম্মার্থং শৃতস্য, 'স্বস্ত্যয়নস্য বা' স্বস্ত্যয়নার্থং কল্যাণার্থং ব্রাহ্মণভোজনায় শৃতস্য বা, 'অর্থার্থস্য বা' অর্থঃ প্রয়োজনং, কিমপি প্রয়োজনং স্বভোজনাদিকমুদ্দিশ্য পক্বস্য

* স্ত্রী সমন্ত্রক করিবে এরূপ কিছুই বলিলেন না।

वा 'सर्वस्य एव' सर्वप्रकारस्यैवान्नस्य 'एतान् बलीन् हरेत्' बलिहरणे इदमेवान्नं ग्राह्यमिति न नियमः। २०

পিতৃকার্য্যের জন্যই হউক, ব্রাহ্মণভোজনাদি কল্যাণ কার্য্যের জন্যই হউক, বা স্বোদরপূরণাদি উদ্দেশ্যেই হউক, সকলপ্রকার অন্নেই বলিকার্য্য সম্পন্ন করিতে পারিবে। ২০

**यज्ञादेव निवर्त्तते। २१**

'यज्ञात्' ज्योतिष्टोमादिकं यज्ञमारभ्य (ल्यब्लोपे पञ्चमी) 'एव' 'निवर्त्तते' इतः कर्म्मणः पुरुषइति यावत्। यज्ञे दीक्षितस्य नास्त्यन्नावश्यकर्त्तव्यतेति भावः। २१

জ্যোতিষ্টোমাদি যে কোন যজ্ঞেরই হউক, অনুষ্ঠান আরম্ভ করিলে আর এ বলিকার্য্য করিতে হয় না। ২১

**यद्येकस्मिन् काले व्रीहियवौ प्रक्रियेतान्यतरस्य कृत्वा कृतं मन्येत। २२**

'यदि' 'एकस्मिन् काले' 'व्रीहियवौ' उभयविधावेवान्नौ प्रक्रियेताम् प्रस्तुतीकृतौ स्याताम्, तर्हि 'अन्यतरस्य' व्रीहेर्यवस्य वा बलिहरणं 'कृत्वा' 'कृतम्' सम्पन्नं विधिविहितं बलिहरणमिति 'मन्येत' जानीयात्। २२

যদি একসময়ে তণ্ডুল ও যব উভয়বিধ অন্নই প্রস্তুত হয়, তাহা হইলে উভয়বিধ অন্নেই বলিকার্য্য করিতে হয় না, যে কোন অন্নেই হউক উক্ত কার্য্য সম্পন্ন হইতে পারিবে। ২২

**यद्येकस्मिन् काले पुनः पुनरन्नं पच्येत सकृदेवैतद् बलितन्त्रं कुर्व्वीत। २३**

'यदि' 'एकस्मिन् काले' 'पुनः पुनः' भूयस् 'अन्नं' पच्येत',

তর্হি প্রথমপক্তেনান্নেন দ্বিতীয়াদ্যৈর্বা 'সকৃৎ' একবারমেব 'এতদ্' উক্তং 'বলিতন্ত্রং' 'কুর্ব্বীত'। ২২

যদি একসময়ে দ্বিবার, ত্রিবার বা ততোধিকবার অন্ন পাক হয়, তাহা হইলে প্রতিবারই বলিকার্য্য করিতে হইবে না, একবার করিলেই হইবে। ২৩

**যদ্যেকস্মিন্ কুলে বহুধাঽন্নং পচ্যেত গৃহপতি-মহানসাদেবৈতদ্বলিতন্ত্রং কুর্ব্বীত। ২৪**

'যদি' 'একস্মিন্ কুলে' বহুভ্রাত্রাদ্যধিষ্ঠিতে একবংশেঽন্যপি পৃথগন্নত্বাদ্ বহুমহানসেষু সত্সু, 'বহুধা অন্নং পচ্যেত', তর্হি 'গৃহপতি-মহানসাৎ' তেষাং মধ্যে যস্য গুরুত্বাদিহেতোঃ স্বামিত্বং তস্যৈবৈকস্য মহানসাৎ পাকস্থানাৎ 'এব' 'এতদ্ বলিতন্ত্রং' 'কুর্ব্বীত' ন তু প্রতিমহানসাৎ। ২৪

যদি এক বাটীতেই এক বংশের কিন্তু পৃথগন্ন বহু পরিবার থাকে, তাহা হইলে, তন্মধ্যে যিনি অভিভাবকরূপে কর্ত্তৃত্ব করেন, তাঁহারই পাকশালা হইতে এ বলিকার্য্য সম্পন্ন হইবে। প্রত্যেককে করিতে হইবে না*। ২৪

**যস্য ত্বেষামগ্রতঃ সিধ্যেন্নিযুক্তমগ্নৌ কৃত্বাঽগ্রং ব্রাহ্মণায় দত্ত্বা ভুঞ্জীত। ২৫**

**যস্যো জঘন্যং ভুঞ্জীতৈবেতি। ২৬**

'এষাম্' একগৃহস্থিতানাং পৃথগন্নানাং ভ্রাত্রাদীনাং মধ্যে 'যস্য তু' 'অগ্রতঃ সিধ্যেত্' অন্নমিতি যাবত্, সঃ কিঞ্চিদন্নম্

---

* একান্নবর্ত্তী ভ্রাতৃবর্গের বলিকার্য্য গৃহস্বামীরই কর্ত্তব্য, অপরের নহে।

'अन्नौ' नियुन्न' 'हत्वा', अनन्तरम् 'अग्र' पक्वान्नस्याग्रभागं 'ब्राह्मणाय' अतिथये 'दत्त्वा' ततः स्वयं 'भुञ्जीत'। 'यस्य त' यस्य तु निष्पन्नाग्रपाकस्य 'जघन्यम्' अरुचिकरं कदर्यमन्न पाकादिदोषेण स्यात्, स तु 'भुञ्जीत एव', न तेनान्नेनातिथिं सेवयेत् अपितु तदनन्तरकृतपाकएवातिथिं सन्तुष्यात्। ५२.२६

একবাটীস্থিত পৃথগন্ন বহুপরিবারের মধ্যে যাঁহার প্রথমে পাক প্রস্তুত হইবে, তিনিই কিঞ্চিৎ অন্ন অগ্নিতে নিক্ষেপ-পূর্ব্বক অগ্রভাগ দ্বারা অতিথি সেবা করিয়া পরে স্বয়ং ভোজন করিবেন; পরং যদি সেই অন্ন পাকাদি-দোষে কদর্য্য হইয়াথাকে, তবে তদ্দ্বারা অতিথি সেবা না করিয়াই ভোজন করিবে। তাহার পরেই যাহার পাক প্রস্তুত হইবে তিনিই অতিথি সেবনে বাধ্য হইবেন *। ২৫,২৬

অথাপ্যুদাহরন্তি—২৭

'অথাপি' অপরমপি কিঞ্চিত্ 'উদাহরন্তি' বদন্তি পূর্ব্বাচার্য্যাঃ, অত্রৈবেতি শেষঃ। তথাহি –২৭

পূর্ব্বাচার্য্যগণ এই বলিহরণ বিষয়ে আরও কিছু অতিরিক্ত বলেন। যথা—২৭

**एतस्यैव बलिहरणस्यान्ते कामं प्रब्रुवीत भवति हैवास्य। २८**

* এতাবতা বুঝা গেল অর্থাৎ অতিথি সেবনে, যাঁহার যে দিবস অগ্রপাক হইবে অথচ ভালপাক হইবে, সে দিবস তিনিই অধিকারী অর্থাৎ তাঁহারই অবশ্য কর্ত্তব্য, অপরের যথেচ্ছা।

**अथोपसीदत्यधीहि भोः सावित्रीं मे भवाननुब्रवीत्विति। ३८**

'अथ' तदनन्तरम्। माणवकः 'भोः!' 'अधीहि' अध्यापय, 'भवान् मे सावित्रीम् अनुब्रवीतु'—'इति' प्रार्थनावाक्यद्वयं कथयन् 'उपसीदति' शरणगतो भवति। ३८

অনন্তর মাণবক গুরুর নিকটে কৃতাঞ্জলি নম্রভাবে প্রার্থনা করিবে—'ভো গুরো! আমাকে বেদ অধ্যয়ন করান্, আমাকে সাবিত্রী উপদেশ করুন'। ৩৮

**तस्मा अन्वाह पच्छोऽर्द्धर्चशऋक्शइति महाव्याहृतीश्च विहृता ॐकारान्ताः। ३९—४०**

ततश्च 'तस्मै' माणवकाय, प्रथमं 'पच्छः' पादं पादं कृत्वा, ततः 'अर्द्धर्चशः' अर्द्धर्चमर्द्धर्चं कृत्वा, तदन्ते च 'ऋक्शः' पूर्णामृचमावर्त्तयित्वा 'इति' एवमेव 'अन्वाह' अनुक्रमेण ब्रूयात् (३९)। च' अपि 'विहृताः' विभिन्नीकृताः 'ॐकारान्ताः' 'महाव्याहृतीः' भूः भुवः स्वः इति अनुब्रूयात् ततः ॐ इत्यस्याप्युपदेशः कार्य इत्यर्थः। ३९,४०

এইরূপে মাণবক কর্ত্তৃক বেদাধ্যয়ন এবং তাহার প্রারম্ভসূচক সাবিত্রীমন্ত্রের প্রথম উপদেশ প্রার্থিত হইলে, আচার্য্য,

হইতেছে না পরং শিখাটী অবশ্যই রক্ষণীয়, যেহেতু শিখা রক্ষিত না থাকিলে দৈব কার্য্যাদি কালে কোথা হইতে আসিবে॥

তাহাকে, প্রথমে এক এক চরণ করিয়া, পরে অৰ্দ্ধৰ্চ্চ অৰ্দ্ধৰ্চ্চ করিয়া, তৎপরে সম্পূর্ণ ঋকৃটি বার বার আবৃত্তি করাইয়া দিবে *। তৎপশ্চাৎ ভূঃ, ভুবঃ ও স্বঃ—এই মহাব্যাহৃতি-ত্রয় পৃথক্‌রূপে এবং ওঁকারও অভ্যাস করাইয়াদিবে। ৩৯,৪০

**বার্চ্চস্বাস্মৈ দণ্ডং প্রযচ্ছন্ বাচযতি সুশ্রবঃ সুশ্রবসং মা কুর্বিতি। ৪১**

'চ' ততঃ 'অস্মৈ' মাণবকায 'বার্চ্চং' পলাশবৃক্ষাবযবং 'দণ্ডং' 'প্রযচ্ছন্' 'সুশ্রবঃ সুশ্রবসং মা কুরু (ম০ ব্রা০ ১,৬,৩১)'—'ইতি' মন্ত্রং 'বাচযতি' মাণবকমেব। ৪১

পরে আচার্য্য, এই মাণবকের হস্তে পলাশ বৃক্ষের দণ্ড প্রদানপূর্ব্বক 'সুশ্রবসঃ সুশ্রবস' মা কুরু (মং ব্রাঃ ১,৬,৩১) মন্ত্র পাঠ করাইবে। ৪১

**অথ ভৈক্ষং চরতি মাতরমেবাগ্রে দ্বে চান্যে সুহৃদৌ যাবত্যো বা সন্নিহিতাঃ স্যুরাচার্য্যায় ভৈক্ষং নিবেদযতি। ৪২—৪৪**

'অথ' উপনযনানন্তরং 'ভৈক্ষং' ভিক্ষার্থং 'চরতি' অটতি (৪২)। 'অগ্রে' 'মাতরমেব' ভিক্ষেতেতি শেষঃ। 'চ' অপি

* যাঁহারা কাশ্যাদি প্রদেশে বেদাধ্যাপনের প্রণালী দেখিয়াছেন, তাঁহারা ইহা অতি সুন্দর রূপে হৃদয়ঙ্গম করিতে পারিবেন।

মাতুরেব 'অন্যে দ্বে সুহৃদৌ' ততঃ পরং ভিক্ষেত। 'বা' অথবা 'যাবত্যঃ' স্ত্রিয়ঃ 'সন্নিহিতাঃ' তত্রোপস্থিতাঃ স্যুঃ, তাঃ সর্বাএব মাত্রাদিক্রমেণ প্রথমং ভিক্ষেত। পুরুষভিক্ষণস্য নাত্রোল্লেখ-ইত্যপি ধ্যেয়ম্ ( ৪৩ )। সংগৃহীতঞ্চ তদ্ 'ভৈক্ষং' ভিক্ষান্নং সর্বমেব 'আচার্যায়' 'নিবেদয়তি' উৎসৃজতি ( ৪৪ )। ৪২—৪৪

এইরূপে মাণবক উপনীত হইলে পরে ভিক্ষাচরণ করিবে। প্রথমে মাতার নিকটে ভিক্ষা করিবে, পরে মাতারই দুই সুহৃতের নিকটে ভিক্ষা করিবে অথবা সেস্থানে যতগুলি স্ত্রীলোক উপস্থিতা থাকিবে মাতা হইতে আরম্ভ করিয়া সকলের নিকটেই ভিক্ষা গ্রহণ করিবে *। সেই সমস্ত ভিক্ষা সংগ্রহ করিয়া আচার্য্যকে নিবেদন করিবে। ৪২—৪৪

তিষ্ঠত্যহঃশেষং বাগ্যতঃ। ৪৫

ভিক্ষাচরণান্তকর্মযাপিতদিবাবহুভাগো মাণবকঃ 'অহঃশেষং' তদ্দিনাবশিষ্টাংশং 'বাগ্যতঃ' সংযতবাক্ সন্ 'তিষ্ঠতি' তিষ্ঠেৎ অবস্থিতিং কুর্যাৎ। ৪৫

* পুরুষের নিকটে ভিক্ষার কোন উল্লেখ থাকিল না, যেহেতু ভিক্ষা-দান কার্য্য গৃহিণীরই। সাধারণেও ভিক্ষুকেরা গৃহস্থবাটীতে "ভিক্ষা দাও মা!" বলিয়াই ভিক্ষা করিয়া থাকে। কাশীতে ব্রহ্মচারীরাও গৃহস্থের দ্বারে উপস্থিত হইয়া "ভবতি! ভিক্ষাং দেহি" বাক্যের দ্বারাই অন্নভিক্ষা করিয়া থাকেন দেখা গিয়াছে অতএব পিতাদির নিকটে ভিক্ষা প্রার্থনা ও গ্রহণ ব্যবহার, পিতাদির ভিক্ষাদান বাহ্য সাফল্যের জন্যমাত্র।

এই সমস্ত কার্য্য করিতেই মাণবকের প্রায় সমস্ত দিবা অতিবাহিত হইবে, যাহা কিছু দিবাভাগ অবশিষ্ট থাকিবে, তাহা সংযতবাক্ থাকিয়া স্থিরভাবে বিশ্রাম করত যাপন করিবে। ৪৫

**অস্তমিতে সমিধমাদধাত্যগ্নয়ে সমিধমাহার্ষমিতি।৪৬**

**'অস্তমিতে' দিবাকরে 'অগ্নয়ে সমিধমাহার্ষম্ (ম° ব্রা° ১,৬,৩২)'—'ইতি' মন্ত্রং পঠন্ 'সমিধম্' সমিৎকাষ্ঠৈকম্ 'আদধাতি' অগ্নাবিতি শেষঃ। ৪৬**

পরে সূর্য্যাস্ত হইলে 'অগ্নয়ে সমিধমাহার্ষম্ (মং ব্রাং ১, ৬,৩২)' মন্ত্র পাঠ করত অগ্নিতে একখানি সমিৎকাষ্ঠ প্রদান করিবে। ৪৬

**ত্রিরাত্রমক্ষারলবণাশী ভবতি। ৪৭**

**'ত্রিরাত্রং' তদ্দিনপ্রভৃতি দিনত্রয়ম্ 'অক্ষারলবণাশী' ক্ষারলবণভিন্নভোজী 'ভবতি' ভবেৎ। ৪৭**

উপনয়ন দিন হইতে দিবসত্রয় ক্ষারলবণ ভোজন করিবে না। ৪৭

**তস্যান্তে সাবিত্রশ্চরুঃ। ৪৮**

**'তস্য' দিনত্রয়স্যান্তে চতুর্থাহে 'সাবিত্রঃ' সবিতৃদেবতাকঃ 'চরুঃ' পক্তব্যঃ হোতব্যশ্চেতি সুতরামাগতঃ। ৪৮**

এই তিন দিবসের পরে চরু পাক করিয়া সবিতা দেবতার উদ্দেশে আহুতি প্রদান করিবে। ৪৮

## यथार्थम् । ४६

अनन्तरं 'यथार्थम्' यथाप्रयोजनं विहरणविश्रामादिकं कुर्यात् । ४९

এইরূপে উপনয়ন সংস্কার শেষ হইলে যথা প্রয়োজন অপর কার্য্যাদি করিবে । ৪৯

## गौर्द्दक्षिणा । ५० ॥ १०

उपनयनसंस्कारस्यैतस्य 'दक्षिणा' 'गौः' एकैवेति समाप्त मुपनयनम् ॥ ५० ॥ १०

এই উপনয়ন সংস্কারের দক্ষিণা একটি গাভী॥ ইতি উপনয়ন॥৫০

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे द्वितीयप्रपाठके दशमखण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम् । २, १०

॥ समाप्तश्चायं द्वितीयः प्रपाठकः ॥ २ ॥

দ্বিতীয় অধ্যায়ের দশম খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ২, ১০

দ্বিতীয় অধ্যায়ও সমাপ্ত ॥ ২

# অথ তৃতীয়প্রপাঠকঃ।

সমাবর্ত্তনাপরপর্য্যায়ং গোদানং বিধত্তে;—

গোদান নামক সংস্কার; ইহাকেই সমাবর্ত্তনও কহে—

**অথাতঃ ষোড়শে বর্ষে গোদানম্। ১**

'অথ' প্রকরণান্তরদ্যোতনায়। 'অতঃ' উপনয়নকালতঃ ষোড়শে বর্ষে তথাচ যস্য গর্ভাষ্টমেঽব্দে ভূতমুপনয়নং তস্য গর্ভচতুর্বিংশাব্দে, এবং যস্য নবমাদি-ষোড়শাব্দান্তে এবোপনয়নং তস্য পঞ্চবিংশাদি-দ্বাত্রিংশাব্দান্তে 'গোদানম্' নাম সংস্কারবিশেষং কার্য্যম্। ১

উপনয়ন কাল হইতে ষোড়শ বর্ষে অর্থাৎ যাহার গর্ভ হইতে গণনায় অষ্টমাব্দে উপনয়ন হইয়াছে, তাহার গর্ভ হইতে চতুর্বিংশাব্দে এবং যাহার নবমাদি ষোড়শাব্দ বয়সে উপনয়ন হইয়াছে, তাহার পঞ্চবিংশাদি দ্বাত্রিংশাব্দ বয়সে গোদান সংস্কার কর্ত্তব্য। ১

**চূড়াকরণেন কেশান্তকরণং ব্যাখ্যাতম্। ২**

অস্মিংশ্চ কর্মণি কেশবপনং কর্ত্তব্যম্, তচ্চ 'কেশান্তকরণং' 'চূড়াকরণেন' পূর্ব্বোক্তেন 'ব্যাখ্যাতম্' কথিতম্; চূড়াকরণবত্ কর্ত্তব্যমিত্যর্থঃ। ২

এই সমাবর্ত্তন কার্য্যে যে কেশবপন করিতে হয়, তাহা পূর্ব্বোক্ত চূড়াকরণের নিয়মানুসারেই হইবে। ২

**ब्रह्मचारी केशान्तान् कारयते सर्व्वाण्यङ्गलोमानि संहारयते। ३,४**

'ब्रह्मचारी' ब्रह्म वेदः, तद्ग्रहणाचारविशिष्टः आद्याश्रमी, यदैव 'केशान्तान् कारयते' तदैव 'सर्वाणि अङ्गलोमानि संहारयते' कक्षवक्षोपस्थशिखाकेशानपि वापयेदित्यर्थः। ३,४

ব্রহ্মচারী অর্থাৎ বেদাধ্যয়নাচারযুক্ত আদ্যাশ্রমী যখনই কেশান্ত করাইবে, তখনই কক্ষ, বক্ষ, উপস্থ ও শিখা পর্য্যন্তের রোম ও কেশ বপন করাইবে। ৩,৪

**गोमिथुनं दक्षिणा ब्राह्मणस्य अश्वमिथुनं क्षत्रियस्य अविमिथुनं वैश्यस्य गौर्वैव सर्वेषाम्। ५—८**

अस्य हि गोदानकर्मणः 'दक्षिणा' 'गोमिथुनं' गोद्वयम् आचार्याय देयम् 'ब्राह्मणस्य' कर्त्ता ब्राह्मणश्चेदित्यर्थः (५)। 'क्षत्रियस्य' 'अश्वमिथुनम्' अश्वद्वयं गोदानकर्मणः दक्षिणा(६)। 'वैश्यस्य' 'अविमिथुनं' मेषद्वयं दक्षिणा (७)। 'वा' अथवा 'गौः एव' 'सर्वेषां' ब्राह्मणक्षत्रियवैश्यानां दक्षिणा (८)। तथाहि ब्राह्मणब्रह्मचारी, क्षत्रियब्रह्मचारी, वैश्यब्रह्मचारी च स्वस्वाचार्याय गोद्वयमेव दक्षिणा वेदाध्यापनस्य देयेति। ५—८

এই গোদানকার্য্যের দক্ষিণা, ব্রাহ্মণসম্বন্ধে, গাভীদ্বয় অর্থাৎ ব্রাহ্মণ ব্রহ্মচারী স্বীয় আচার্য্যকে বেদাধ্যাপনের দক্ষিণা দুইটী গাভী প্রদান করিবে (৫)। ক্ষত্রিয় সম্বন্ধে

দুটী অশ্ব (৬)। এবং বৈশ্যসম্বন্ধে দুটী মেষ (৭)। অথবা সকলেই গাভীদক্ষিণাই দিবে (৮)। ৫—৮

**অজ: কেশপ্রতিগ্রাহায়। ৯**

**'কেশপ্রতিগ্রাহায়' কেশপ্রতিগ্রহকর্ত্রে নাপিতায় 'অজ:' পুমান্ ছাগ: একএব দক্ষিণা দেয়া সর্ব্বজাতিব্রহ্মচারিভিরিতি। ৯**

কেশলোমাদি বপনান্তে ফেলিয়া দিবার জন্য কুড়াইয়া লয় যে অর্থাৎ নাপিত, তাহাকে তদীয় পারিশ্রমিক একটী পাঁটা প্রদান করিবে। ৯

**দ্বিতীয়াশ্রমগ্রহণস্য বর্ষাধিককালোঽপেক্ষ্যাস্তীতি জ্ঞায়েত এব চেত্, আচার্য্যায় গোদক্ষিণাদানানন্তরমপি "অনাশ্রমী ন তিষ্ঠেত্ ক্ষণমপি"—ইতি ব্রহ্মচর্য্যাশ্রমএবাবলম্বনীয়ইতি পুনরপি আচার্য্যান্তিকমুপনীতোভবেত্, তস্যৈবাচার্য্যস্যান্তিকে স্থিতো ব্রহ্মাপরপর্য্যায়বেদালোচনয়া স্বোদ্বাহকালং প্রতীক্ষেতেতি। তত্রোপনয়নেতিকর্ত্তব্যতামাহ ;—**

গৃহস্থাশ্রম গ্রহণের বৎসরাধিক বিলম্ব আছে, বুঝিতে পারিলে, আচার্য্যকে দক্ষিণান্ত করা হইলেও 'একক্ষণও অনাশ্রমী থাকিবে না' এই বিধি অনুসারে সেই ব্রহ্মচর্য্যাবলম্বনেই থাকিতে হইবে অতএব পুনশ্চ আচার্য্যসমীপে উপনীত হইবে অর্থাৎ পূর্ব্ববৎ নিয়মেই আচার্য্য নিকটে থাকিয়া ব্রহ্মের অর্থাৎ বেদের আলোচনা করত নিজ বিবাহের কাল প্রতীক্ষা করিবে। সেই উপনয়ন কিরূপে সম্পাদন কর্ত্তব্য তদ্বিষয়ে বলিতেছেন ;—

उपनयनेनैवोपनयनं व्याख्यातं न त्विहाहतं वासो नियुक्तं नालङ्कारः। १०—१२

'उपनयनेन' पूर्वोक्तेनैव 'उपनयनम्' एतदपि 'व्याख्यातम्' कथितम् (१०)। विशेषस्तु 'इह' उपनयने 'अहतं वासः' 'न नियुक्तम्' (११)। किञ्चेह 'अलङ्कारः' अपि न नियुक्तः इत्येव (१२)। १०—१२

পূর্ব্বোক্ত উপনয় কথনের দ্বারাই ইহা কথিত হইয়াছে; বিশেষ, এ উপনয়নে অখণ্ডবাসের এবং অলঙ্কারের আবশ্যকতা নাই। ১০—১২

एतदुपनयननिषेधमाह ;—

এই উপনয়নের অনাবশ্যকতা বলিতেছেন ;—

नाचरिष्यन्तᳫं सम्वत्सरमुपनयेत्। १३

एतदुपनयनतः 'संवत्सरम्' अपि 'अचरिष्यन्तं' ब्रह्मचर्य व्रतानुष्ठान मकरिष्यन्तं ब्रह्मचारिणं 'न उपनयेत्' पुनरुपनीती-भवनस्य प्रयोजनं नास्तीति भावः। समाप्तं गोदानम्॥ १३

এই উপনয়নের পরে এক বৎসর কালও যিনি ব্রহ্মচর্য্য ব্রতানুষ্ঠান করিবেন না, স্থির আছে; অর্থাৎ সমাবর্ত্তনের পরে এক বৎসরের মধ্যেই যাহার বিবাহ হইবার সম্ভাবনা, তাহাকে এত স্বল্পদিনের জন্য পুনরুপনীত করিবার আবশ্যক নাই। এই পর্য্যন্তই সমার্ত্তন॥ ১৩

ব্রহ্মচারিণো ব্রহ্মচর্য্যাবস্থায়াং যথা যদাচরণং কর্ত্তব্যং, যদ্ব যচ্চ ব্রতমনুষ্ঠেয়ম্, অতস্তদ্বক্তুমারভতে ;—

ব্রহ্মচর্য্যাবস্থাতে ব্রহ্মচারীগণ যে যে আচরণ করিবে এবং যে যে ব্রত অনুষ্ঠান করিবে, এ স্থান হইতে তাহাই বলিতে আরম্ভ করিলেন ;—

**বার্ক্ষন্ত্বাস্মৈ দণ্ডং প্রযচ্ছন্নাদিশতি । ১৪**

উপনয়নকালে যদা মাণবকায় 'বার্ক্ষং দণ্ড' প্রযচ্ছন্' তদৈব 'আদিশতি' অনুসূত্রবক্ষ্যমাণান্ উপদেশানিতি । ১৪

উপনয়ন কালে যে সময়ে মাণবককে দণ্ড প্রদান করিবে, তখনই অগ্রিম সূত্র সমস্তে বক্ষ্যমাণ, উপদেশগুলি আদেশ করিবে। ১৪

তে চোপদেশা ইমে ;—

সেই উপদেশগুলি এই ;—

**আচার্য্যাধীনো ভবান্যত্রাধর্মচরণাৎ । ১৫**

( ১ ) 'অধর্ম্মাচরণাৎ অন্যত্র' অধর্মাচরণমাচার্য্যস্য নানুকরণীয়ম্ অধর্মোপদেশশ্চ ন শ্রবণীয়ঃ, ততোঽন্যত্র সদা সর্ব্বথৈব 'আচার্য্যাধীনো ভব' আচার্য্যাজ্ঞাকারী আচার্য্যাভিমতানুগামী চ ভব। ইতি প্রথমোপদেশঃ । ১৫

( ১ম ) আচার্য্যের যদি কোন অধর্ম্মাচরণ দেখ, তাহা অনুকরণ করিও না এবং আচার্য্য যদি কোন অধর্ম্ম করিতে বলেন, তাহাও করিও না ; অধর্ম্মাচরণাতিরিক্ত স্থলে সর্ব্ব-

প্রকারেই আচার্য্যের অধীন হও অর্থাৎ আচার্য্য যখন যাহা করিতে বলিবেন তাহাই কর এবং সততই আচার্য্যের মতানুগামী থাকিতে চেষ্টা কর। এই প্রথম উপদেশ। ১৫

**ক্রোধানৃতে বর্জয়। ১৬**

(২,৩) 'ক্রোধানৃতে' ক্রোধম্, অনৃতম্ মিথ্যাব্যবহারঞ্চ 'বর্জয়' সত্যপি ক্রোধকারণে ক্রোধকার্য্যং বিবাদাদিকং মা কুরু, কিঞ্চ মিথ্যাভাষণাদিকমপি ন কার্য্যম্। ১৬

(২য় ও ৩য়) কোন ক্রোধের কারণ উপস্থিত হইলেও ক্রোধ প্রকাশপূর্ব্বক বিবাদাদি করিও না এবং মিথ্যাভাষণাদি করিও না। ১৬

**মৈথুনম্। ১৭**

(৪) 'মৈথুনং স্ত্রীসঙ্গং বর্জয় ইত্যেব সর্ব্বত্র। ১৭

(৪র্থ) স্ত্রীসঙ্গ করিও না। ১৭

**উপরি শয্যাম্। ১৮**

(৫) 'উপরি শয্যাং' গুরুশয্যাতঃ উচ্চৈঃ শয়নং বর্জয়। ইতি পঞ্চমোপদেশঃ। ১৮

(৫ম) গুরুর শয্যা অপেক্ষা উচ্চ শয্যাতে শয়ন করিও না। ১৮

**কৌশীলবগন্ধাঞ্জনানি। ১৯**

( ६,७,८ ) कौशीलवं नृत्यगीतवादित्राद्यनुष्ठानम्, गन्धः घृष्टमलयजादिको माल्यादुत्थश्च, अञ्जनं चक्षुषोः शोभासम्पादकम्; एतान्यपि त्रीणि वर्जय। अत्रापि यथा चाध्ययनस्य व्याघातकरीमनोजाविर्भावः स्यादेवं कौशीलवादिकं वर्जयेत्, न तु सामादिगीतवादित्रचर्चां, नापि गुरुप्रसादगन्धमाल्यादिं, न च रोगादुपशमनायाञ्जनव्यवहारं वर्जयेत्। अतएव मनुनाऽभ्यधायि "यः स्रग्व्यपि द्विजोऽधीते" इत्यादि। १८

( ৬ষ্ঠ, ৭ম ও ৮ম ) যাহাতে মনোবিকার জন্মাইতে পারে, এরূপ, নৃত্য গীত বাদিত্রাদির চর্চ্চা, চন্দন ও মাল্যাদির গন্ধ ব্যবহার এবং নয়নে অঞ্জনধারণাদি করিও না। ১৯

## स्नानम्। २०

( ९ ) 'स्नानम्' जलक्रीडापूर्वकं, वर्जय। २०

( ৯ম ) জলক্রীড়াপূর্ব্বক স্নান করিও না। ২০

## अवलेखनदन्तप्रक्षालनपादप्रक्षालनानि। २१

( १०,११.१२ ) 'अवलेखन' 'मुखशोभनालकातिलकादि, 'दन्तप्रक्षालनं' दन्तमलदूरीकरणायैव यावदावश्यकं तदतिरिक्तं दन्तशोभादिसम्पादनाय तुत्थरञ्जनादिकोपसेवनम्' 'पादप्रक्षालनं' आवश्यकातिरिक्तम्; इमानि च त्रीणि वर्जय। २१

( ১০ম, ১১শ ও ১২শ ) অলকাতিলকাদির দ্বারা মুখ-সৌন্দর্য্য সম্পাদন; তুত্থকাদির দ্বারা দন্তরঞ্জন এবং আবশ্যকাতিরিক্ত বহুকাল পর্য্যন্ত পাদপ্রক্ষালন করিও না। ২১

## क्षुरकृत्यम् । २२

( १३ ) 'क्षुरकृत्यम्' क्षुरेण केशलोमादिना वापनं वर्जय। पूर्व्वं यदुक्तं ब्रह्मचारीत्यादि सूत्रद्वयं केशवपनव्यवस्थापकं तत् समावर्त्तनाङ्गभूतं बोध्यम् । २२

(১৩) ক্ষুরের দ্বারা কেশলোমাদির মুণ্ডন ত্যাগ কর * ।২২

## मधुमांसे । २३

( १४,१५ ) 'मधु' सारघम् वर्जय । 'मांसम्' अनिषिद्धमपि वर्जय । २३

( ১৪শ ও ১৫শ ) মধুমক্ষিকাকর্ত্তৃক সঙ্গৃহীত মধু ত্যাগ কর এবং যে মাংস অভক্ষ্য নহে তাহাও ত্যাগ কর । ২৩

## गोयुक्तारोहणम् । २४

( १६ ) गोयुक्ते शकटादौ आरोहणं वर्जय । २४

( ১৬শ ) যাহা গোজাতি কর্ত্তৃক বাহিত হয়, এরূপ শকটাদিতে আরোহণ ত্যাগ কর । ২৪

## अन्तर्ग्राममुपानहोर्धारणम् । २५

( १७ ) 'अन्तर्ग्रामे' ग्राममध्ये 'उपानहोः' चर्मपादुकयोः 'धारणं' वर्जय । २५

---

* ইতি পূর্ব্বে ৩য় সূত্রে যে কেশবপনের ব্যবস্থা বলা হইয়াছে, তাহা সমাবর্ত্তন সংস্কারে কর্ত্তব্য ২য় সূত্রোক্তেরই বিশেষ বিধিমাত্র।

(১৭শ) গ্রামের মধ্যে চর্ম্মপাদুকা ব্যবহার করিও না। ২৫

স্বয়মিন্দ্রিয়মোচনমিতি। ২৬

( ১৮ ) 'স্বয়মিন্দ্রিয়মোচনম্' হস্তমৈথুনঞ্চ বর্জয়েন্নৈব। 'ইতি' ইমেঽষ্টাদশ বর্জনীয়া গতাঃ। ২৬

( ১৮শ ) হস্তমৈথুন করিও না। এই অষ্টাদশ নিষেধ উপদেশ সমাপ্ত। ২৬

কর্ত্তব্যান্যুপদিশ্যতি ;—

কর্ত্তব্যকার্য্যসমস্তের উপদেশ যথা—

মেখলাধারণভৈক্ষচর্য্যদণ্ডধারণসমিদাধানো-দকোপস্পর্শনপ্রাতরভিবাদা ইত্যেতে নিত্যধর্ম্মাঃ। ২৭

( ১—৫ ) মেখলায়া ধারণম্, ভিক্ষাচারিণোভাবাবলম্বনম্ দণ্ডস্য ধারণম্, সমিদঃ আধানম্, উদকানামুপস্পর্শনপূর্বকমীশ্বরোপাসনম্, প্রাতরুত্থায়ৈব গুরুজনেভ্যোঽভিবাদনম্, 'ইতি এতে' পঞ্চ ব্যবহারাঃ নিত্যধর্ম্মাঃ প্রতিদিনকর্ত্তব্যাঃ। ২৭

(১ম—৫ম) মেখলাধারণ, ভিক্ষার দ্বারা উদরপূরণ, দণ্ড-ধারণ, সমিদাধান, জলের দ্বারা হস্তপদাদি ধৌত করনানন্তর ঈশ্বরোপাসনা এবং প্রাতে উঠিয়াই গুরুজনগণকে অভি-বাদন, এই পাঁচটি প্রতিদিন করিবে। ২৭

ব্রহ্মচারিণো চত্বারি বেদব্রতান্যনুষ্ঠেয়ানি গোতমিনোক্তানি আচার্য্যোঽয়মাহ ;—

গোতম ঋষি বলিয়াছেন যে ব্রহ্মচারিগণকে উপনীত হইয়া সমাবর্ত্তন হওআ পর্য্যন্তে চারিটি বেদব্রত করিতে হয়; আচার্য্যও তাহাই বলিতেছেন;—

**गोदानिकव्रातिकादित्यव्रतौपनिषद्ज्यैष्ठसामिकाः संवत्सराः । २८**

'संवत्सराः' पूर्वोक्ताः उपनयनतः षोड़शसङ्ख्याकाः, गोदानिकादिकाः भवेयुरित्यर्थः । तत्र षोड़शाब्देषु केचनाब्दाः 'गोदानिकाः' स्युः, अत्र वेदग्रन्थानां सर्वेषामेवाध्ययनं समाप्यम् । केचनाब्दाः 'व्रातिकाः' स्युः, विशेषतोऽरण्यसंहितोक्तव्रतपर्वणामेवानुशीलनं कर्त्तव्यम् । केचनाब्दाः 'आदित्यव्रतौपनिषदाः' स्युः, अत्र आदित्यव्रतसाम्नामुपनिषद्ब्राह्मणस्य चानुशीलनं प्रधानतः कर्त्तव्यम् । केचनाब्दाः 'ज्यैष्ठसामिकाः' स्युः, अत्र तु ज्यैष्ठसाम्नां त्रयाणामेवानुशीलनं प्रधानतः कार्य्यमिति । यद्यपीमे षोड़शैवाब्दाः गोदानिकाः परन्तत्राप्युत्तराब्दानां व्रातिकादिविशेषपरिचयसत्त्वादाद्याब्दानां कतिपयानां तदभावात् केचनाब्दाः प्रथमादयः सामान्यतो गोदानिका इत्येवाख्यायन्ते, पराब्दाश्च विशेषतो व्रातिकेत्यादिभिः प्रसिद्धाः । यथा च सामवेदीय आर्च्चिकः सर्व्वएव छन्दोमय स्तथापि उत्तरदलस्य उत्तरार्च्चिकइति विशेषनामप्रसिद्धेः पूर्व्वस्य तु 'छन्दः' इत्येव । यथापि ज्योतिःशास्त्रे, ग्रहादीनां सर्व्वेषामेव दशाकालानां बहुत्वेऽपि निजभोग्या वर्षाः मासा वा तत्र स्वल्पाएव भवन्तीति । २८

উপনয়ন হইতে ষোড়শ বৎসর ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়া ব্রহ্মচারী কর্ত্তব্য বেদাধ্যয়নাদি সম্পূর্ণ হইলে আচার্য্যকে দক্ষিণাস্বরূপ দুইটী গাভী দানপূর্ব্বক স্বগৃহে প্রত্যাবর্ত্তিত হইতে হয়, এইজন্যই চতুর্বিংশাব্দবয়সে কর্ত্তব্য সেই সংস্কারকে গোদানিক কহে এবং সমাবর্ত্তনও কহে। এই ষোড়শাব্দের মধ্যে চারিটি ব্রত করিতে হয় এবং তদনুযায়ীই এই ষোড়-শাব্দ, চারি নামে আখ্যাত হইয়াথাকে। তন্মধ্যে যে কয়েক বর্ষে বেদগ্রন্থসমস্তের অধ্যয়ন সামান্যত সমাপ্ত হইবে, তাহাকে 'গোদানব্রত' এবং সেই কয়েকবর্ষকে তদনুযায়ী 'গোদানিক অব্দ' কহে এবং তাহার পরে যে কয়েক বর্ষে পুনশ্চ অরণ্যসংহিতার ব্রতপর্ব্বের বিশেষ অনুশীলন করিতে হয়, সেই কয়েক বর্ষকে 'ব্রাতিক অব্দ' কহে। অনন্তর যে কয়েক বর্ষে আদিত্যব্রত সামগুলির ও তৎসহ উপনিষদ্ ব্রাহ্মণের বিশেষ অনুশীলন করিতে হয়, সেই কয়েক বর্ষকে 'আদিত্যব্রতৌপনিষদ অব্দ' কহাযায়। এইরূপ শেষের যে বর্ষে বা যে কয়েক বর্ষে জ্যেষ্ঠসামগুলির বিশেষ অনুশীলন করা হয়, সেই বর্ষ বা সেই কয়েক বর্ষকে 'জ্যেষ্ঠসামিক অব্দ' কহে। যদিও প্রকৃতপক্ষে এ ষোড়শাব্দই গোদানিক কিন্তু যেরূপ সামবেদীয় আর্চ্চিক গ্রন্থের আদ্যন্ত সমস্তই ছন্দোময় হইলেও উত্তর দলের 'উত্তরা' এই বিশেষ নাম থাকায় পূর্ব্বদলমাত্রকেই 'ছন্দঃ' কহে, সেইরূপ এস্থলেও উত্তরাব্দগুলির ব্রাতিকাদি বিশেষ নাম থাকায় প্রথমাদি কয়েক বর্ষমাত্রকেই 'গোদানিক' কহে॥ জ্যোতিশাস্ত্রেও গ্রহগণের দশা সমধিককাল হইলেও প্রথম কয়েক বর্ষ বা

কয়েকমাসমাত্র সেই গ্রহের 'নিজ দশা' বলিয়া পরিচিত হইয়া থাকে। ২৮

तेषु सायं प्रातरुदकोपस्पर्शनम्। २९

'तेषु' गोदानिकादिषु चतुर्ष्वेव व्रतेषु 'सायं प्रातः' 'उदकोपस्पर्शनम्' आचमनादिपूर्वकमीश्वरोपासनं कार्यम्। २९

এই গোদানিকাদি চারিটি ব্রতেই সায়ংকাল ও প্রাতঃকালে উদকোপস্পর্শন অর্থাৎ আচমনাদি পূর্ব্বক যথাবিহিত ঈশ্বরোপাসনা করিবে। ২৯

आदित्यव्रतन्तु न चरन्त्येके। ३०

'एके' 'आदित्यव्रतन्तु' न 'चरन्ति' उपनिषद्व्रतमेव केवलमाचरन्ति न पुनरादित्यव्रतयुक्तं तदिति भावः। ३०

অনেকে উপনিষদ্‌ব্রতের সহিত আদিত্যব্রতের অনুশীলন করেও না। ৩০

ये चरन्त्येकवाससो भवन्त्यादित्यञ्च नान्तर्दधतेऽन्यत्र वृक्षशरणाभ्यां नापोऽभ्यवयन्त्यूर्द्ध जानुभ्यामगुरुप्रयुक्ताः। ३१—३२ ॥ १

'ये' तु 'चरन्ति' चरेयुः, ते 'एकवाससः' उत्तरीयहीनाः 'भवन्ति' भवेयुः तावत्कालमिति तेषां प्रति प्रथमोपदेशः। 'च' पुनः 'वृक्षशरणाभ्याम् अन्यत्र' 'आदित्यं न अन्तर्दधे' वृक्षच्छायायां गृहे च भवत्येवादित्यान्तर्धानम् ततोऽन्यत्र आदित्यान्त-

धानाय छत्रादिकं न व्यवहरेयुरिति द्वितीयः। 'अगुरुप्रयुक्ताः' गुरुभिः विशेषकार्यार्थमननुज्ञाताः 'जानुभ्यामूर्द्धम् अपः' जानुदघ्नाधिकान्युदकानि. 'न अभ्यवयन्ति' नावतरन्ति गभीरनदीपारं न गच्छेयुरिति तृतीयोपदेशः। ३१—३३। १

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे तृतीयप्रपाठके प्रथमखण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम्॥ ३, १

যাহারা আদিত্যব্রতসহ উপনিষদ্‌ব্রত অবলম্বন করে, তাহাদিগকে নিম্নোক্ত তিনটি ব্রত অবলম্বন করিতে হয়। ১ম; যাবৎ ঐ ব্রতানুষ্ঠান করিবে, তাবৎ, উত্তরীয় ব্যবহার করিবে না, এক বস্ত্রেই কালযাপন করিবে। ২য়; তাবৎ, গৃহ এবং বৃক্ষ ব্যতিরেকে সূর্য্যকে তিরোহিত করিবে না অর্থাৎ ছত্রাদি ব্যবহার করিবে না। ৩য়; তাবৎ, গুরুর বিশেষ অনুজ্ঞা ব্যতিরেকে জানু জলের সমধিক জলে অবতীর্ণ হইবে না। ৩১—৩৩

তৃতীয় অধ্যায়ের প্রথম খণ্ডের অনুবাদ সমাপ্ত॥ ৩, ১

अथ ब्रह्मचारिकर्त्तव्यं काम्यव्रतमेकमाह ;—

ব্রহ্মচারীর করণীয় কাম্যব্রত একটি বলিতেছেন,—

द्वादश महानाम्निकाः संवत्सरा, नव षट् त्रय विकल्पः। १—२

'महानाम्निकाः' महानाम्निसामानुशीलनसाध्याः 'संवत्सराः' 'द्वादश, नव, षट्, त्रयः'—'इति विकल्पः' भवति । इमे च काम्यव्रतसाधना द्वादशादिका अब्दाः गोदानिकषोडशाब्दातीताऽतिरिक्ता ज्ञेयाः । १—३

মহানাম্নী নামে প্রসিদ্ধ সামানুশীলন-সাধ্য ব্রত করিবে, তাহা ১২, ৯, ৬ বা ৩ বৎসরে সমাপ্য হইবে। এই দ্বাদশাদি বর্ষ, পূর্ব্বোক্ত ষোড়শাব্দ হইতে অতিরিক্ত। যাহারা এই কাম্যব্রতানুষ্ঠান করিতে ইচ্ছা করিবে, তাহারা ষোড়শাব্দে গোদানাদি ব্রতচতুষ্টয়ানুষ্ঠানপূর্ব্বক অবশ্য কর্ত্তব্য ব্রহ্মচর্য্য সমাপ্ত করিয়াও যথাসামর্থ্য ১২, ৯, ৬, বা ৩ বৎসর আরও ব্রহ্মচর্য্য করিবে। এই ব্রতের ফল অগ্রে উক্ত হইবে। ১—৩

## संवत्सरमप्येके । ४

'संवत्सरम्' 'अपि' तस्य साम्नोऽनुशीलनम् 'इति' 'एके' आचार्या वदन्ति । ४

কোন কোন আচার্য্য বলেন, এক বৎসর মাত্র এই ব্রতানুষ্ঠান করিলেও হয়। ৪

## व्रतन्तु भूयः पूर्वैश्चेच्छ्रुतामहानाम्न्यः । ५,६

'तु' अपि 'व्रतम्' एकवार्षिकमेवेदम् 'भूयः' बहु मन्येत, यदि 'चेत्' 'पूर्वैः' व्रतप्राक्कालैः 'महानाम्न्यः' 'श्रुताः' अनुशीलिताः स्युः । ५,६

যদি এই ব্রতানুষ্ঠানের পূর্ব্বে মহানাম্নী সাম রীতি-মত শিক্ষিত হইয়াথাকে তাহা হইলে, এই এক বর্ষ ব্রতই যথেষ্ট। ৫,৬

एतत्काम्यकर्मणोबहादरताबोधनाय वेदश्रुतं लौकिकप्रवादं दर्शयति ;—

এই কাম্য কর্ম্মটি বহুজন আদৃত বুঝাইবার জন্য, একটি বেদে শ্রুত লৌকিক প্রবাদ দেখাইতেছেন ;—

**अथापि रौरुकि ब्राह्मणं भवति कुमारान् ह स्म वै मातरः पाययमाना आहुः शक्वरीणां पुत्रका व्रतं पारयिष्णवो भवतेति। ७—९**

'अथापि' 'रौरुकि ब्राह्मणं' रौरुकिनामब्राह्मणोक्तं लौकिकप्रवादवचनं 'भवति' अस्ति। किन्तत्? इत्युच्यते—'ह' निश्चयं पुरा 'मातरः' 'कुमारान्' स्वपुत्रान् 'पाययमानाः' स्तन्यमिति यावत् 'आह स्म' उक्तवत्यः। किमुक्तवत्यः? तदाह—"हे 'पुत्रकाः!' यूयं 'शक्वरीणां' शक्वरीच्छन्दोमूलकमहानाम्नीनां 'व्रतम्' अनुशीलननियमं 'पारयिष्णवः' 'भवत'—'इति'। ৩-৫

রৌরুকি ব্রাহ্মণে একটি লৌকিক প্রবাদ আছে, যে, মাতৃগণ স্বীয় পুত্রদিগকে স্তন্য পান করাইতে করাইতে বলেন,—"বাছা! শকরীব্রতানুষ্ঠানে সমর্থ হও"। মহানাম্নী সামের অস্থিস্বরূপ পদ্য মন্ত্রগুলি শকরীচ্ছন্দের। ৭—৯

इदानीं तद्व्रतकालेष्वनुष्ठेयानाह ;—
সেই ব্রতকালে যেরূপ অনুষ্ঠেয়, তাহাই বলিতেছেন ;—

## तास्वनुसवनमुदकोपस्पर्शनम् । १०

( १ ) 'तासु' मह्नरीषु मह्नरीसाधनायेति यावत् । 'अनुसवनम्' प्रतिसन्ध्यम् 'उदकोपस्पर्शनम्' जलैर्हस्तपदादिकं विधूयेश्वरोपासनं कर्त्तव्यमिति प्रथमनियमः । १०

( ১ম ) সেই মহানাম্নীব্রতে প্রতিসন্ধ্যায় অর্থাৎ প্রত্যেক সন্ধিকালে জলদ্বারা হস্ত পাদাদি ধৌত করিয়া ঈশ্বরোপাসনা করিবে । ১০

## नानुपस्पृश्य भोजनं प्रातः । ११

( २ ) प्रतिसन्ध्यम् 'अनुपस्पृश्य' ईश्वरोपासनायोदकस्पर्शनमकृत्वा 'प्रातर्भोजनम्' अपि न कर्त्तव्यम् । ११

(২য়) প্রতি সন্ধ্যাকালে, ঈশ্বরোপাসনার জন্য জলস্পর্শনাদি না করিয়া প্রাতরাশ পর্য্যন্ত ভক্ষণ করিবে না । ১১

## सायमुपस्पृश्याभोजनमासमिदाधानात् । १२

( ३ ) 'सायम्' 'उपस्पृश्य' अपि 'आसमिदाधानात्' समिदाधानात् प्राक् 'अभोजनं' भोजनं न कर्त्तव्यम् । १२

( ৩য় ) সায়ংকালে ঈশ্বরোপাসনার জন্য জলস্পর্শ করি-

য়াও সমিদাধানের পূর্ব্বে ভোজন করিবে না অর্থাৎ সন্ধ্যো-পাসনা ও সমিদাধান সমাপন করণান্তে সায়মাশ ভোজন করিবে। ১২

**কৃষ্ণবস্ত্রঃ। ১৩**

( ৪ ) **কৃষ্ণবর্ণং রঞ্জিতমপি বা মলদূষিতমেব বস্ত্রং ব্যব-হরেৎ। ১৩**

( ৪র্থ ) কৃষ্ণবর্ণ, রঞ্জিত অথবা মলিন বসন ব্যবহার করিবে। ১৩

**কৃষ্ণভক্ষঃ। ১৪**

( ৫ ) **কদর্য্যাকদর্য্যাবিচারেণৈবান্নাদিকং ভক্ষণীয়ম্। ১৪**

( ৫ম ) ভাল মন্দ বিচার না করিয়াই যথোপস্থিত ভোজন করিবে। ১৪

**আচার্য্যাধীনঃ। ১৫**

( ৬ ) **আচার্য্যস্য অধীনঃ সর্ব্বতথাজ্ঞাকারী ভবেদিতি শেষঃ। ১৫**

( ৬ষ্ঠ ) সর্ব্বপ্রকারে আচার্য্যের আজ্ঞাকারী হইবে। ১৫

**অপন্থদায়ী। ১৬**

( ৭ ) **পথিকেভ্যঃ পন্থাদানশীলোন ভবেৎ তথাচ আতম-স্তনমাচরেদিতি ভাবঃ। ১৬**

(৭ম) অপরাপর পথিকগণকে পথ দিতে বাধ্য হইবে না অর্থাৎ স্নাতকব্রতানুষ্ঠানকারী হইবে। ১৬

তপস্বী। ১৩

(ব) ভবেদিত্যেব। তপস্বিত্বম্বাগ্রিম সূত্রত্রিকেণ স্ফুটী: ভবিষ্যতি। ১৭

(৮ম) তপস্বী হইবে। তপস্বীত্ব কি? তাহা আগামী সূত্রত্রয়ে ব্যক্ত হইবে। ১৭

তিষ্ঠেদ্দিবা। ১৮

(ক) 'দিবা' অহনি 'তিষ্ঠেত্' ইত্যেব; নোপবিশেত্ শয়নকথা তু দূরপরাহতা। ১৮

(ক) দিবসে দাঁড়াইয়াই কাল কাটাইবে; শয়নের কথা'ত দূরে থাক্ বসিবেও না। ১৮

আসীত নক্তম্। ১৯

(খ) 'নক্তম্' রাত্রৌ 'আসীত' শয়নোপবেশনে কুর্বীত, ন তু তিষ্ঠেদিতি নিয়মঃ। ১৯

(খ) রাত্রিকালে বসিতে এবং শুইতে পারিবে পরং দাঁড়াইবে না। ১৯

বর্ষতি, চ নোপসর্পেচ্ছন্নম্। ২০

(গ) 'বর্ষতি চ' বর্ষতি মেঘে' মনুষ্যাদিভির্নির্মিত

মনুষ্যাদিনা 'ন উপসর্পেৎ' আশ্রয়েৎ, প্রতিষ্ঠিতএব অহনি[illegible] অথোঽথবা বৃক্ষাদিচ্ছায়ায়াবলম্বনেঽপি ন দোষঃ। ২০

(গ) বৃষ্টি আরম্ভ হইলে, জলধারাসিক্ত হইবার ভয়ে মনুষ্যাদির নির্ম্মিত গৃহাদি আশ্রয় করিবে না প্রত্যুত দিবসে হইলে দাঁড়াইয়া এবং রাত্রে হইলে বসিয়া বা শুইয়া ভিজিবে অথবা বিশেষ ক্লেশ বোধ হইলে বৃক্ষাদির নৈসর্গিক ছায়া অবলম্বনেও দোষ নাই। ২০

**বর্ষন্তং ব্রূয়াদাপঃ শাক্বর্য্য ইতি। ২১**

(৫) 'বর্ষন্তং' পর্জন্য মভিলক্ষ্য 'আপঃ' ইমাঃ অপি 'শাক্বর্য্যঃ' শক্বরিচ্ছন্দোরূপাএব 'ইতি' এবং 'ব্রূয়াৎ'। ২১

(৯ম) বৃষ্টি হইতে দেখিয়া বলিবে,—'এই জলধারা সমস্তও শকরী ছন্দোময় মন্ত্র সকল'। ২১

**বিদ্যোতমানং ব্রূয়াদেবংরূপাঃ খলু শাক্বর্য্যো ভবন্তীতি। ২২**

(১০) 'বিদ্যোতমানং' বলাহকমভিলক্ষ্য 'এবংরূপাঃ খলু শাক্বর্য্যঃ ভবন্তি'—'ইতি' এবং 'ব্রূয়াৎ'। ২২

(১০ক) বিদ্যুৎ হইতে দেখিয়া বলিবে,—'শকরী ছন্দ সকলও নিশ্চয় এইরূপ'। ২২

**[illegible] ব্রূয়াম্মহা মহান্ ঘোষ ইতি। ২৩**

(১১) '[illegible]' পর্জন্যং [illegible] 'শাক্বর্য্যঃ' [illegible] 'মহান ঘোষঃ' [illegible] 'ইতি' [illegible] 'ব্রূয়াৎ'। ২৩

( ১১শ ) মেঘ গর্জন শ্রবণ করিয়া বলিবে ;—'এ মহান্ শব্দ, অবশ্যই মহতী শর্করাছন্দের' । ২৩

न स्रवन्तीमतिक्रामेदनुपस्पृशन् । २४

( १२ ) 'स्रवन्तीं' नदीम् 'अनुपस्पृश्य' उपस्पर्शन मकृत्वैवं 'न अतिक्रामेत्' पन्थानमिति । २४

( ১২শ ) স্রোতস্বতী নদী পথিমধ্যে অনতিদূরে বামে বা দক্ষিণে উপস্থিত থাকিলে, তাহা স্পর্শ না করিয়া যাইবে না । ২৪

न नावमारोहेत् । २५

( १३ ) 'नावं न आरोहेत्' सन्तरणेन नद्योपारादिकं गच्छेदिति भाव: । २५

( ১৩শ ) নৌকা আরোহণ করিবে না, সন্তরণ দ্বারা নদী পারাদি গমন করিবে । ২৫

प्राणसंशये तूपस्पृश्यारोहेत् । २६

( १४ ) 'प्राणसंशये' यत्र सन्तरणेन पारादिगमने प्राणसंशय: स्यात्, तत्र 'तु' 'उपस्पृश्य' जलम् 'आरोहेत्' नावमिति । २६

( ১৪শ ) যে স্থলে সন্তরণ দ্বারা পারাদি হইতে প্রাণ-

সংশয় বোধ হইবে, তথায় জলস্পর্শ পূর্ব্বক নৌকাতে আরোহণ করিতে পারিবে। ২৬

তথা প্রত্যবরুহ্য। ২৭

'প্রত্যবরুহ্য' নীতরিতি যাবত্ 'তথা' এব উপস্পর্শনং কর্ত্তব্যম্। ২৭

নৌকা হইতে অবরোহণ কালেও সেইরূপ জল স্পর্শ করিবে। ২৭

মহানাম্নীব্রতে কথমেবং কর্ত্তব্যমিত্যাহ—

মহানাম্নীব্রতে এরূপ কেন করিতে হয়? বলিতেছেন;—

উদকসাধবো হি মহানাম্ন্য ইতি। ২৮

'হি' যতঃ 'মহানাম্ন্যঃ' ঋচঃ 'উদকসাধবঃ' উদকব্যবহারেণৈব সাধনীয়াভবন্তি, অতঃ এতদ্ব্রতসাধনায় সর্ব্বথৈবোদকব্যবহারো বিধেয় ইতি ভাবঃ। ২৮

মহানাম্নী ঋক্গুলি, যেহেতু উদক ব্যবহারের দ্বারাই সাধনীয় অতএব এই ব্রতে সর্ব্বপ্রকারেই উদক ব্যবহার কর্ত্তব্য। ২৮

তেন কিম্ফলমিত্যাহ;—

ইহাতে কি ফল? বলিতেছেন;—

এবং খলু চরতঃ কামবর্ষী পর্জ্জন্যো ভবতি। ২৯

'एवम्' उक्तप्रकारेण 'चरतः' जनस्य 'खलु' निश्चयमेव 'पर्जन्यः कामवर्षी भवति'। एवञ्च व्रतमिदं काम्यमिति फलितम्। २८

এইপ্রকার আচরণকারীর পক্ষে পর্জন্য দেব নিশ্চয়ই কামবর্ষী হ'ন অর্থাৎ এরূপ ব্রতানুষ্ঠান-সিদ্ধ ব্যক্তি, বৃষ্টি ইচ্ছা করিলেই বৃষ্টি হইবে। এতাবতা ইহা কাম্য কর্ম্ম। ২৯

अनियमो वा कृष्णस्थानासनपन्थभक्षेषु। ३०

'वा' अथवा 'कृष्णस्थानासनपन्थभक्षेषु' पूर्वोक्तेषु 'अनियमः' कर्त्तव्यतया नियमो न स्वीकर्त्तव्यः; असमर्थश्चेद्व्रतेऽपि कस्मिंश्चिन्नियमे न चतिरित्यर्थः। ३०

অথবা অসমর্থ হইলে পূর্ব্বোপদিষ্ট কৃষ্ণবস্ত্র ধারণাদি নিয়ম প্রতিপালন না করিলেও দোষ নাই। ৩০

तृतीये चरिते स्तोत्रीयामनुगापयेदेवमितरे स्तोत्रीये सर्व्वा वाऽन्ते सर्व्वस्य। ३१—३३

यावत्कालमेतद्व्रतमाचरितव्यम्भवेत्, तस्य 'तृतीये' अंशे 'चरिते' 'स्तोत्रीयां' प्रथमामृचम् 'अनुगापयेत्' आचार्यः। व्रतानुष्ठेयकाल तृतीय-भाग-गतं आचार्यस्तं व्रतिनमाद्यङ्मूलकं सामाध्यापयेदित्यर्थः (३१)। 'इतरे' द्वितीय-तृतीये अपि 'स्तोत्रीये' ऋचौ 'एवम्' तृतीयांशानुसारत एवानुगापयेत्। एवं हि व्रतकालस्य मध्यम तृतीयेंऽशेऽतीते मध्यमङ्मूलकं सामा

ধ্যাপয়েৎ কিম্বান্তিম-তৃতীয়েঽস্তেঽন্তিমর্ঙ্মূলকং সাম বাধ্যাপয়েদিতি পর্যবসিতার্থঃ ( ৩২ )। 'বা' অথবা 'সর্বস্য' ব্রতকালস্য 'অন্তে' একদৈব 'সর্বাঃ' স্তোত্রীয়াঃ অনুগাপয়েৎ, মহানাম্নীসাম পূর্ণমেবাধ্যাপয়েদিতি যাবৎ ( ৩৩ )। ৩১—৩৩

এই মহানাম্নী ব্রত যতদিন অনুষ্ঠেয় হইবে, তাহার এক তৃতীয়াংশ বিগত হইলে আচার্য্য ঐ ব্রতীকে প্রথম ঋক্ গান অভ্যাস করাইবে, পরে আর এক তৃতীয়াংশ কাল গত হইলে মধ্যম ঋক্টির গানও উপদেশ করিবে, অনন্তর শেষ তৃতীয়াংশ শেষ হইলে শেষ ঋক্ও গাওআইবে অথবা সমস্ত ব্রতকাল শেষ হইলে পরে একদাই ঋক্ত্রয় গান করাইবে অর্থাৎ সমস্ত মহানাম্নী-সামের উপদেশ সর্ব্বশেষে এককালেই প্রদান করিবে। ৩১—৩৩

যদ্বিহিতং মহানাম্নীসামানুগাপনং তন্বেতি কর্ত্তব্যতামাহ;—
ঐ মহানাম্নী সামাধ্যয়ন কি কি প্রকারে করিবে, বলিতেছেন;—

উপোষিতায় সম্মীলিতায়ানুগাপয়েৎ। ৩৪

'উপোষিতায়' বক্ষ্যমাণ ( ৩৭ )-বিধ্যনুগতভোজনশূন্যায় কিঞ্চ 'সম্মীলিতায়' বক্ষ্যমাণ ( ৩৫ )-বিধ্যনুগতবসনবন্ধনেত্রায় এব ব্রহ্মচারিণে 'অনুগাপয়েৎ' মন্ত্ররূ স্তোত্রীয়াস্তিস্রঃ, আচার্যঃ। ৩৪

৩৭শ সূত্রে বক্ষ্যমাণ বিধি অনুসারে অভোজন ও ৩৫শ

সূত্রে বক্ষ্যমাণ বিধি অনুসারে মুদ্রিতনেত্র; ব্রহ্মচারীকেই, আচার্য্য, শক্করীছন্দের তিনটি স্তোত্রীয় গান করাইবে, এই গানকেই মহানাম্নী সাম কহে। ৩৪

**कंसमपां पूरयित्वा सर्व्वौषधीः कृत्वा हस्ताव-वधाय प्रदक्षिणमाचार्य्योऽहतेन वसनेन परिणो-ह्येत् । ३५**

सम्मीलनप्रकारमाह ;—

মুদ্রিত নেত্র যেরূপে হইবে, বলিতেছেন ;—

'कंसं' पात्रमेकम् 'अपां' प्रदानेन 'पूरयित्वा' तत्नोदक-पूर्णकांस्यपात्रे 'सर्वौषधीः' व्रीह्यादीः सप्त 'कृत्वा' क्षिप्त्वा, तत्रैव 'हस्तौ' ब्रह्मचारिणः 'अवधाय' निमग्नौ कारयित्वा 'आचार्यः' 'प्रदक्षिणं' यथास्यात् तथा 'अहतेन वसनेन' तस्यैव अक्षिणी 'परिणह्येत्' बद्ध कुर्यात् । इत्थमेव सम्पाद्यं तस्य सम्मील-नम् । ३५

আচার্য্য, একটী কাংস্যপাত্র জলপূর্ণ করিয়া তাহাতে ধ্যান্যাদি সপ্তপ্রকার ওষধি প্রক্ষেপপূর্ব্বক তাহাতেই ব্রহ্মচারীর হস্তদ্বয় নিমগ্ন করিয়া রাখিবে এবং এই অবস্থাতেই তাহার চক্ষুদ্বয় অখণ্ড বস্ত্রদ্বারা বাঁধিয়াদিবে। এইরূপে মুদ্রিতনেত্র হইবে, এই ক্রিয়াকেই পরিণহন কহে। ৩৫

**परिणह्यनाम्नी वाऽनुगापयेत् । ३६**

'পরিণহনান্তে' 'বা' চ 'অনুগাপয়েৎ' ব্রহ্মচারিণং মহানাম্নীসাম আচার্য্যঃ। ৩৬

এইরূপে পরিণহন অর্থাৎ চক্ষুর্ব্বন্ধন কৃত হইলে পরে আচার্য্য ব্রহ্মচারীকে মহানাম্নী সাম অধ্যয়ন করাইবে। ৩৬

**পরিণদ্ধো বাগ্যতো ন ভুঞ্জীত ত্রিরাত্রমহোরাত্রৌ বা। ৩৭**

'পরিণদ্ধঃ' সঃ 'বাগ্যতঃ' ভবেৎ কিঞ্চ 'ত্রিরাত্রম্ অহোরাত্রৌ বা' যথাসামর্থ্যং 'ন ভুঞ্জীত' ভোজনং ন কুর্ব্বীত। ৩৭

পূর্ব্বোক্ত প্রকারে পরিণদ্ধ ব্রহ্মচারী সংযতবাক্ হইবে এবং স্বীয় ক্ষমতানুসারে ত্রিরাত্র অথবা এক দিবারাত্র ভোজন ত্যাগ করিবে। ৩৭

পরিণহনোপবাসবৈকল্পমাহ ;—

পরিণহন পূর্ব্বক উপবাসের অনুকল্প বলিতেছেন ;—

**অপিবাঽরণ্যে তিষ্ঠেদাঽস্তময়াচ্ছোভূতেঽরণ্যেঽগ্নিমুপসমাধায় ব্যাহৃতিভির্হুত্বাঽথৈনমবেক্ষয়েদগ্নি মাজ্যমাদিত্যং ব্রহ্মাণমনড্বাহমন্নমপোদধীতি স্বরভিব্যখ্যং জ্যোতিরভিব্যখ্যমিতি এবং ত্রিঃ সর্ব্বাণি। ৩৮—৪২**

'অপি বা' অথবা 'আ অস্তময়াৎ' সূর্য্যাস্তকালাদারভ্য 'অরণ্যে তিষ্ঠেৎ' অরণ্যস্থিতিং কুর্ব্বীত (৩৮)। ততঃ 'শ্বোভূতে'

प्रभातायां रजन्यां 'अरण्ये' एव तत्र 'अग्निम्' 'उप समाधाय' यथाविधि प्रज्वाल्य. तत्र प्रज्वलितेऽग्नौ ब्रह्मचारी 'व्याहृतिभिः' भूर्भुवःस्वरिति 'हुत्वा' ( ३९ ) 'अथ' . अनन्तरम्, आचार्यः 'एनम्' ब्रह्मचारिणं 'अग्निम्' आज्यम्, आदित्यं, ब्राह्मणम्, अनड्वाहम्, अन्नम्, अपः, दधि'—'इति' अष्टौ 'अवेक्षयेत्' दर्शयेत् ( ४० )। तत्र च 'स्वरभिव्यख्यं ज्योतिरभिव्यख्यम्'—'इति' इमं मन्त्रं पाठयेत् ( ४१ )। 'एवं' उक्तलक्षणं मन्त्रं 'त्रिः' त्रिवारं 'सर्वाणि' वस्तूनि प्रति पाठयेदित्येव। तथाच एतन्मन्त्रस्य त्रिस्त्रिःपाठेनैव अग्न्यादीनामवेक्षणमिति निष्पन्नम् ( ४२ )। ३९—४२

অথবা সূর্য্যাস্তকাল হইতে অরণ্যে থাকিবে। অনন্তর নিশা-প্রভাতে সেই অরণ্যেই যথাবিধি অগ্নি জ্বালিয়া সেই প্রজ্বলিত অগ্নিতে ব্যাহৃতি মন্ত্রে হবনত্রয় প্রদান করিবে। অনন্তর আচার্য্য তাহাকে অগ্নি, আজ্য, আদিত্য, ব্রাহ্মণ, বৃষভ, অন্ন, জল ও দধি—এই অষ্ট মাঙ্গল্য বস্তু ক্রমে ক্রমে দর্শন করাইবে এবং প্রত্যেকের দর্শনকালেই বারত্রয় করিয়া 'স্বঃ দেখিলাম'—'জ্যোতিঃ দেখিলাম' বলাইবে। ৩৯—৪২

शान्तिं कृत्वा गुरुमभिवादयते । ४३

सर्वकर्मशेषे 'शान्तिं कृत्वा' शान्तिपाठं पठित्वेति यावत् 'गुरुम्' आचार्यम् 'अभिवादयते'। ४३

সমস্ত কর্ম্মের সমাপ্তি হইলে শান্তিপাঠ করিয়া আচার্য্যকে অভিবাদন করিবে। ৪৩

**সোঽস্য বাগ্বিসর্গঃ। ৪৪**

'সঃ' অভিবাদনকালএব 'অস্য' ব্রতিনঃ 'বাগ্বিসর্গঃ' বাচাং বিসর্গো যত্র তাদৃশঃ। ৪৪

গুরুকে অভিবাদন করিতে যে বাক্য প্রয়োগ করিতে হইবে, তদবধিই সংযতবাক্ থাকিবার নিয়ম পরিত্যক্ত হইবে। ৪৪

**অনড্বান্ কংসো বাসো বর ইতি দক্ষিণাঃ প্রথমে বিকল্প আচ্ছাদয়েদ্গুরুমিত্যেকে। ৪৫,৪৭**

'অনড্বান্' বৃষভঃ, 'কংসঃ' কাংস্যপাত্রম্, 'বাসঃ' বসনম্, 'বরঃ' গৌঃ 'ইতি' চতস্রঃ 'দক্ষিণাঃ' মহানাম্নিব্রতস্যেতি শেষঃ (৪৫)। তত্র চ 'প্রথমে' অনডুদ্দ্রব্যে এব 'বিকল্পঃ' বিকল্পতঃ কংসাদীনা মন্যতমোঽব্যবস্থেয়ঃ (৪৬)। 'একে' আচার্য্যাঃ 'তু' 'গুরুম্ আচ্ছাদয়েত্'—বাসোভিরিতি শেষঃ।—ইত্যেব বিদধন্তীতি (৪৭)। ৪৫—৪৭

এই মহানাম্নী ব্রত সাঙ্গে বৃষভ, কাংস্যপাত্র, বসন ও গো দক্ষিণা দেয় হইবে। এতন্মধ্যে কাংস্যাদিত্রয় প্রথমেরই বিকল্প। এতাবতা বৃষভই প্রকৃত দক্ষিণা, কাংস্য প্রভৃতি বস্তুত্রয় সাধ্যানুসারে ব্যবস্থেয়। কোন কোন আচার্য্য বলেন গুরুকে সর্ব্বাঙ্গে বিবিধ বসনের দ্বারা আবৃত করিবে। ৪৫—৪৭

**ঐন্দ্রঃ স্থালীপাকস্তস্য জুহুয়াদৃচংসাম যজামহ**

**ইত্যেতয়র্চা সদসস্পতিমদ্ভুতমিতি চোভাভ্যাং বা অনুপ্রবচনীয়েষ্বেবম্ । ৪৮,৪৯**

মহানাম্নিকব্রতকৃত্যমুক্ত্বেদানীং সর্বব্রতসাধারণশেষকর্তব্যানি ক্রমাদ্ বিধত্তে ;—

মহানাম্নিকব্রতে বিশেষ কর্তব্য কার্য্যসকল বলিয়া অধুনা সাধারণ্যে সকল ব্রতের শেষেই যাহা যাহা করিতে হয়, তাহাই ক্রমে বলিতেছেন ;—

'ঐন্দ্রঃ' ইন্দ্রদেবতাকঃ 'স্থালীপাকঃ' পক্তব্যইতি যাবৎ । 'তস্য' স্থালীপাকাখ্যস্য ভাগৈকম্ 'ঋচং সাম যজামহে ( ৪, ২, ৩, ১০ )'—'ইতি' এতয়া ঋচা, 'বা' অথবা 'সদসস্পতিমদ্ভুতম্ ( ২, ২, ৩, ৪ )'— 'ইতি' এতয়া ঋচা, 'বা' অথবা 'উভাভ্যাম্' এব ঋগ্ভ্যাং 'জুহুয়াৎ' ( ৪৮ )। 'এবম্' উক্তপ্রকারো বিধিঃ 'অনুপ্রবচনীয়েষু' সর্বসামাধ্যয়নেষ্বেব বোধ্যঃ, ন তু মহানাম্নিসামাধ্যয়নার্থএবেতি ( ৪৯ )। ৪৮,৪৯

ইন্দ্রদেবতার প্রীতি উদ্দেশে স্থালীপাক চরু প্রস্তুত করিয়া। ঐ চরু যথাভাগ গ্রহণ করিয়া 'ঋচং সাম য়জামহে ( ৪,২,৩,১০ )' মন্ত্র পাঠ করত অথবা 'সদসস্পতিমদ্ভুতম্ ( ২,২,৩,৭ )' মন্ত্র পাঠ করত কিংবা উভয় মন্ত্রই পাঠ করত হোম করিবে ( ৪৮ )। যে কোন সামগ্রন্থ অধ্যয়ন করিবে তৎসমস্তেরই সমাপ্তিতে এ হোম করিতে হইবে, কেবল মহানাম্নী সামেই নহে। ৪৮,৪৯

पूर्व्वत्र (१६१पृ०—२प्र०१०ख०१६सू०) व्रतग्रहणकाले ये मन्त्रा विहिताः, व्रतसमाप्तिकाले तेषामेव पाठपरिवर्त्तनेन व्यवहारो विधीयते ;—

পূর্ব্বে (১৬১ পৃ০—২প্র০ ১০খ০ ১৬সূ০) ব্রতগ্রহণ কালে যে মন্ত্রগুলি বিহিত হইয়াছে, কিঞ্চিৎ পাঠ পরিবর্ত্তন করিয়া সেইগুলিই ব্রত সমাপ্তিকালেও বিহিত হইতেছে ;—

**सर्वत्राचार्षं तदशकं तेनारात्समुपगामिति मन्त्रविशेषः । ५०**

'सर्वत्र' व्रतान्तेषु 'मन्त्रविशेषः' पाठपरिवर्त्तनकृतः कर्त्तव्य इति । कानि च तानि पाठपरिवर्त्तनानि ? इत्याह —'अचार्षम्', 'तदशकम्' 'तेनाराात्सम्', 'उपागाम्' 'इति' इमानि । तानि च मन्त्रब्राह्मणोक्तेषु 'अग्ने व्रतपते (१,६,८—१३)' इत्येवमादिषु पञ्चसु बोध्यानि । ५०

ব্রত সমাপ্তি হইলে পূর্ব্ববিহিত মন্ত্রগুলির (ম০ ব্রা০ ১, ৬,৯—১৩) ক্রিয়াগুলি ভূতকালের রূপে ব্যবহৃত করিতে হইবে। ৫০

**आग्नेयेऽज ऐन्द्रे मेषो गौः पावमाने पर्वदक्षिणाः ।५**

'आग्नेये' पर्वणि अधीते, तस्याध्यापनस्य दक्षिणा, 'अजः' एकः आचार्याय देयः । 'ऐन्द्रे' पर्वणि अधीते, तस्याध्यापनस्य दक्षिणा, 'मेषः' एकः आचार्याय देयः । 'पावमाने' पर्वणि अधीते, तस्याध्यापनस्य दक्षिणा, 'गौः' एका आचार्याय देया ।

इति 'पर्व्वदक्षिणाः' गेयगाननाम-गानग्रन्थीय-पर्व्वनाम-परिच्छेदानामध्ययननिमित्ता दक्षिणाः आचार्य्यलभ्याः ; ताश्च ब्रह्मचर्य्यावस्थायां दातुमसमर्थश्चेत् गृहस्थाश्रमप्रवेशकाले एव दातव्याः तत्र च न दोषस्तुतिः । ५१

আগ্নেয় পর্ব্ব অধীত হইলে আচার্য্যকে একটি ছাগ দক্ষিণা দেয় হইবে, ঐন্দ্র পর্ব্ব অধীত হইলে আচার্য্যকে একটি মেষ দক্ষিণা দেয় হইবে, এবং পাবমান পর্ব্ব অধীত হইলে আচার্য্যকে এক গাভী দক্ষিণা দেয় হইবে। ইহাকে পর্ব্বদক্ষিণা কহে অর্থাৎ গেয় গান নামক সামবেদীয় গান গ্রন্থের পর্ব্ব নামে প্রধান পরিচ্ছেদত্রয়ের অধ্যাপনের দক্ষিণা ; যদি ইহা ব্রহ্মচর্য্যাবস্থাতে প্রদান করিতে না পারে'ত গৃহস্থাশ্রম প্রবেশ কালেও এ ঋণ পরিশোধ করিলে হানি নাই। ৫১

गुरुकुलात् पितृगृहे प्रत्यागतस्य गुर्वादिभोजनं विधत्ते ;—

গুরুকুল হইতে পিতৃগৃহে প্রত্যাগত হইয়া একদিন গুরুপ্রভৃতিকে ভোজন করাইবার বিধি বলিতেছেন ;—

प्रत्येत्याचार्य्यं सपर्षत्कं भोजयेत् सब्रह्मचारिणश्चोपसमेतान् । ५२,५३

'प्रत्येति' गुरुकुलात् स्वगृहे प्रत्यागतः 'सपर्षत्कं' पुत्रादिनिजजनसहितम् 'आचार्य्यं' 'भोजयेत्' । तदिदं भोजनं

স্বগৃহে আচার্য্যাদিকানানীয় আচার্য্যগৃহে গত্বা বেতি ন নিয়মঃ (৫২)। কিন্তু 'সব্রহ্মচারিণঃ' সতীর্থাঃ সমানকালব্রতচারিণশ্চ 'উপ' সমীপে স্বগৃহে 'সমেতান্' নিমন্ত্রণেনাহূতান্ 'চ' অপি ভোজয়েদিত্যেব (৫৩)। ৫২,৫৩

গুরুকুল হইতে স্বগৃহে প্রত্যাগত হইয়া গুরুপুত্রাদি গুরু-পরিজনসহ গুরুকে ভোজন করাইবে। (এ ভোজনকাণ্ড গুরুগৃহেও হইতে পারে, স্বগৃহে হইলেও হয়) পরং নিজ সপাঠীদিগকে ও সমকাল ব্রহ্মচর্য্য সমাপ্তকারীদিগকেও সেই সময়েই নিজাবাসে নিমন্ত্রণপূর্ব্বক আনাইয়া ভোজন করাইবে। ৫২,৫৩

জ্যৈষ্ঠসাম্নো মহানাম্নিকেনৈবানুগাপনকল্পো ব্যাখ্যাতঃ ॥ ৫৪

'জ্যৈষ্ঠসাম্নঃ' 'অনুগাপনকল্পঃ' অধ্যাপনপ্রকারঃ 'মহানাম্নিকেন এব' 'ব্যখ্যাতঃ' কথিতঃ। জ্যৈষ্ঠসাম চ মহানাম্নিকমিব উপোষিতমুপনদ্ধাক্ষমরণ্যগং বাধ্যাপয়েদিত্যর্থঃ। ৫৪

জ্যেষ্ঠসামের অধ্যাপন প্রথাও মহানাম্নিক সামের ন্যায় অর্থাৎ জ্যেষ্ঠসামের অধ্যয়নেও ছাত্রকে কৃতোপবাস, বদ্ধনেত্র বা অরণ্যগামী হইতে হইবে। ৫৪

অথেদানীং কৌথুমানাং ঋষিপ্রতিপাদ্যনিয়মানাহ ;—

সম্প্রতি কৌথুমশাখীগণের চিরপ্রতিপাল্য নিয়ম সকল বলিতেছেন ;—

**तत्रैतानि नित्यव्रतानि भवन्ति । ५५**

'तत्र' समावर्त्तनात् परम् 'एतानि' 'नित्यव्रतानि' सर्वथैव प्रतिपाल्यनियमाः 'भवन्ति' । ५५

সমাবর্ত্তনের পরে এইগুলি সর্ব্বথা প্রতিপাল্য নিয়ম হয় । ৫৫

**न शूद्रामुपेयात् । ५६**

१ । 'शूद्रां न उपेयात्' शूद्रायाः पाणिग्रहणं न कुर्यात् । ५६

১। শূদ্রাকে বিবাহ করিবে না। ৫৬

**न पक्षिमांसं भुञ्जीत । ५७**

२ । 'पक्षिमांसं न भुञ्जीत' विहिताविहितस्य कस्यापि पक्षिणो मांसं न अश्नात् । ५७

২। বিহিত অবিহিত কোন পক্ষীর মাংসই খাইবে না। ৫৭

**एकधान्यमेकदेश्यमेकावघस्त्रं वर्जयेत् । ५८**

৩। 'একধান্যম্, একদেশং একবস্ত্রং চ বর্জয়েৎ' চিরমেক-বিধশস্যমেব নাদ্যাৎ, সর্ব্বদৈব নিরন্তরমেকদেশে এব বাসং ন কুর্য্যাৎ কিন্তু আচ্ছিন্নমেকমেব বস্ত্রং ন পরিদধ্যাৎ অপিতু কদা ধান্যং কদা গোধূমং, কদা বা যবং ভবেৎ, এবং বর্ষমধ্যে একবার-মপি দেশাটনং কর্ত্তব্যমেব, কিন্তু পরিহিতবস্ত্রাণি সদৈব পরিবর্ত্ত্য প্রক্ষালনাদিনা পুনর্গৃহ্ণীয়াদিতি। ৫৮

৩। এক ধান্য, এক দেশ ও এক বস্ত্র ত্যাগ করিবে অর্থাৎ প্রতিদিন একরূপ শস্য আহার করিবে না; কোন দিন ধান্য, কখন গোধূম, কখন বা যব ব্যবহার করিবে; এইরূপ চির-দিন নিরন্তর এক দেশে বাস করিবে না, অন্তত বর্ষমধ্যে একবারও দেশপর্য্যটন করিবে; এবং এক বস্ত্র যতদিন না ছিন্ন হইবে তাবৎ অত্যাজ্যরূপে ব্যবহার করিবে না প্রত্যুত সর্ব্বদাই পরিবর্ত্তন করত ধৌত পূর্ব্বক পুনর্গ্রহণ করিবে। ৫৮

উদ্ধৃতাভিরদ্ভিরুপস্পৃশেৎ। ৫৯

৪। 'উদ্ধৃতাভিঃ অদ্ভিঃ উপস্পৃশেৎ' তৎক্ষণমেবোদকান্যুদ্ধৃত্য তৈরেব হস্তমুখপ্রক্ষালনাদিকং কুর্য্যাৎ ন তু পূর্ব্বোদ্ধৃতৈঃ। এতেন চ শীতকালে উষ্ণবারিলাভঃ, গ্রীষ্মে চ শীতবারিলাভঃ সুকরো ভবেৎ বিষকীটপতনাদিদোষশঙ্কাপি ন স্যাদিতি ভাবঃ। ৫৯

৪। যে যে সময়ে হস্ত-পদ-মুখাদি প্রক্ষালনের আবশ্যক হইবে, তখনি কূপাদি হইতে জল তুলিয়া বা তুলাইয়া লইবে। ইহাদ্বারা শীতকালে উষ্ণোদক লাভ এবং গ্রীষ্মে শীতলোদক লাভ সুকর হইবে এবং জলমধ্যে বিষকটাদির পতনাশঙ্কাও থাকিবে না। ৫৯

**आदेशनात् प्रभृति न मृण्मयेऽश्नीयात् न पिबे-च्छ्रवणादित्येके। ६१,६२। २**

५। 'आदेशनात् प्रभृति' सावित्र्युपदेशादारभ्य 'मृण्मये न अश्नीयात्' किञ्च मृण्मये 'पिबेत्' अपि 'न'। 'एके' आचार्यास्तु 'श्रवणात्' गुरुमुखात् वेदाध्ययनश्रवणसमाप्तिर्यदा भवेत्, ततः प्रभृत्येव मृण्मये न अश्नीयात् न च पिबेदित्याहुः। ६०—६२

इति सामवदीये गोभिलगृह्यसूत्रे तृतीयप्रपाठके द्वितीयखण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम्॥ ३, २

৫। যে দিন সাবিত্রীদীক্ষা হইবে, সেইদিন হইতে মৃণ্ময় পাত্রে ভোজন বা পান করিবে না। কোন কোন আচার্য্য বলেন, যে, যাবৎ গুরুর নিকটে বেদশ্রবণ করিতে হইবে

তাবৎ এ নিয়ম না করিলেও চলে, অনন্তর বেদাধ্যয়ন সমাপ্ত হইয়া গৃহে প্রত্যাগত হওয়া অবধিই মৃণ্ময়ে ভোজন বা মৃণ্ময়ে জলপান ত্যাগ করিবে। ৬০—৬২

তৃতীয় অধ্যায়ের দ্বিতীয় খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ৩, ২

## ॥ অথ মহানাম্নী সাম ॥

( প্রথমস্তোত্রীয়ানুগানম্ )

১ — ২ ১র ২ ১ ১র ১ ১ ২
এ২। ৱিদামঘৱন্বিদাঃ। গাতুমনুশংংসিষঃ। দাইশা৩১

২ ৫ ১র— ১ র ২ ৫র ১ ২র ৫ ১র
উৱা২৩। ঈ৩৪ডা। এ২। শিক্ষাশচীনাম্পতাই। পূৰ্ব্বীণা-

— ১২ ২ ৫ ২র ১ —
স্পূৰ্দ্ধ২। ৱসা৩১উৱা২৩। ঈ৩৪ডা। আভিষ্টমভা২ই।

১ ১ ২ ৫ ১র ১ ২
ষ্টিভিরা৩১উৱা২৩। ঈ৩৪ডা। স্বর্ণাংংশূ২ঃ। হা৩২উৱা২৩।

১ ৫ ১ ১র র ১ ২ ২ ১র — ১
ঈ৩৪ডা। প্রাচে। তনপ্রচেতয়া। ইন্দ্রা। দ্যুম্নায়না২ইমাই।

১ ১ ২ ২ ১র — ১ ১ ১ ২ ২ ১র —
ইডা। ঈন্দ্রা দ্যুম্নায়না২ইমাই। অথা। ইন্দ্রা। দ্যুম্নায়না২

১ ১ ১র র র র র র র ২ ২ ২ ২ ১
ইমাই। ইডা। এৱাহিশক্রোরায়েৱাজায়ৱা১জ্রী৩ৱাঃ। শৱিষ্ঠ

২ ৪ ৫ ১ ১ ১ ২
ৱজ্রিন্না৩। জাসাই। মংংহিষ্ঠৱজ্রিন্না২৩হো। জানা৩২

১ ১ ১ ১ ১ ১ ১ ২ ১ — ১
উৱা৩২। ইট্ইডা২৩৪৫। আয়া। হিপিবমা২৫স্বৱা।

১ ১ ১ ১ ১
ইডা২৩৪৫ ॥—

( দ্বিতীয় স্তোত্রীয়ানুগানম্ )

এ২। বিদারায়েহবীরিয়াম্। ভুরোবাজানাম্পতির্বশাহ২। অঙ্গু আ৩১উবা২৩। ঈ৩৪ডা। এ২। মংহিষ্ঠবজ্রিম্ঞসাই। য়ঃশবিষ্ঠঃশূরাহণা৩১উবা২৩। ঈ৩৪ডা। য়োমংহিষ্ঠোমঘোর্২। না৩১উবা২৩। ঈ৩৪ডা। অংশুর্নশোচাহই। হা৩১ উবা২৩। ঈ৩৪ডা। চাই। কিন্বোঅভিনোনয়া। ঈন্দ্রো। বিদেতমূ২স্তুহাই। ইডা। ঈন্দ্রো। বিদেতমূ২স্তুহাই। অথা। ঈন্দ্রো। বিদেতমূ২স্তুহাই। ইডা। ঈশেহিশক্রস্তমূতয়েহবা১ মা৩হাই। জেতারমপরা৩। জাইতাম্। সনঃস্বর্ষদতা২৩ হোই। বাইষা৩১উবা২৩। ইট্ইডা২৩৪৫। ক্রাতুঃ। ছন্দ ঋতা২স্বৃহাৎ। ইডা২৩৪৫॥—

( তৃতীয় স্তোত্রীয়ানুগানম্ )

এ২। ইন্দ্রক্ষনস্যাসাতরাই। হবামহেজেতারমপরা২। জিতমা৩১উবা২৩। ঈ৩৪ডা। এ২। সনঃস্বর্ষদতিদ্বিষাঃ। সানঃস্বর্ষদতা২ই। দ্বিষা৩১উবা২৩। ঈ৩৪ডা। পূর্বোস্যত-আং। দ্রিবস্বা৩১উবা২৩। ঈ৩৪ডা। [illegible]

হা৩১উবা২৩। ঈ৩৪ডা। সূন্নআধেহিনোবসাউ। পূর্ত্তীঃ।
শবিষ্ঠশা২স্যতাই। ইডা। পূর্ত্তীঃ। শবিষ্ঠশা২স্যতাই। অথা।
পূর্ত্তীঃ। শবিষ্ঠশা২স্যতাই। ইডা। বশীহিশক্রোনূনন্তন্নব্যংসা১
ন্যা৩সাই। প্রভোজনস্যবা৩। ত্রাহান্। সময়েষুব্রবা২৩হোই।
বাহা৩১উবা২৩। ইট্ইডা২৩৪৫। শূরো। য়োগোযুগা২
চ্ছতাই। ইডা। সাখ্য। সুশেবো২দ্বয়ুঃ। ইডা২৩৪৫ ॥—

( পঞ্চপুরীষপদানুগানম্ )

আইবা। হিয়েবা২৩৪৫। হোই। হো। বাহা৩১
উবা২৩। ঈ৩৪ডা। আইবা। হিয়গ্না২৩৪৫ই। হোই। হো।
বাহা৩১উবা২৩। ঈ৩৪ডা। আইবা। হিইন্দ্রা২৩৪৫। হোই।
হো। বাহা৩১উবা২৩। ই৩৪ডা। আইবা। হিপূসা২৩৪৫ন্।
হোই। হো। বাহা৩১উবা২৩। ঈ৩৪ডা। আইবা। হিদে-
বা২৩৪৫ঃ। হোই। হো। বাহা৩১উবা২৩। ঈ৩৪ডা।
আইবা। হিদেবা২৩৪৫ঃ। হোই। হো। বাহা৩১উবা২৩।
ঈ৩৪ডা ॥ ১

———

अथ वेदाध्यापनकालव्यवस्था ।—

বেদের অধ্যাপন কাল ব্যবস্থা প্রকরণ।

**पौष्ठपदीᳬ हस्तेनोपाकरणम् । १**

"हस्तेन प्रौष्ठपदीं" हस्तानक्षत्रयुतां भाद्रपदीयां यां-कामपि तिथिं प्राप्य तदैव "उपाकरणं" नाम वेदाध्यापनारम्भसूचकं कर्म वक्ष्यमाणेतिकर्त्तव्यताकं कर्त्तव्यम् । उप समीपे आक्रियन्ते अध्ययनाय शिष्याः येन कर्मणा तत् । १

ভাদ্রমাসের যে কোন তিথিতে পূর্ব্বাহ্লে হস্তা নক্ষত্র যুক্ত হইবে, সেই দিবসই 'উপাকরণ' নামক কর্ম্ম করিবে *। ১

अत्रोपाकरणे ;—

এই উপাকরণে—

**व्याहृतिभिर्हुत्वा शिष्याणाᳬ सावित्रानुवचनं यथोपनयने । २**

* যে ক্রিয়ার দ্বারা বেদের নূতন পাঠের অধ্যয়ন ও অধ্যাপন আরম্ভীকৃত হয়, সেই অনুষ্ঠানকেই উপাকরণ কহে। এই উপাকরণ আচার্য্য ও অন্তেবাসী উভয়েরই সমান কর্ত্তব্য সুতরাং সকলে মিলিত হইয়া করিয়াথাকে। ঋগ্বেদী ও যজুর্ব্বেদীদের এই উপাকরণ শ্রাবণমাসেই হয় এবং কোন কোন মতে (যাহা অগ্রে বলা হইবে) কৌথুমদেরও শ্রাবণমাসেই হইয়াথাকে অতএব এ অনুষ্ঠানকে 'শ্রাবণী' কহে। কাশী প্রভৃতি বেদ-জীবন প্রদেশে আজিও ইহার ব্যবহার যথাবৎ দৃষ্ট হয় এবং শ্রাবণী বলিয়াই প্রসিদ্ধ।

১। 'ব্যাহৃতিভিঃ' ভূর্ভুবঃস্বরিতি মন্ত্রত্রিকৈঃ 'হুত্বা' আজ্যমেব, 'শিষ্যাণাং' বেদাধ্যয়নারম্ভং কর্ত্তুমুপস্থিতানাং নবানাং 'সাবিত্র্যনুবচনং' সাবিত্রীনামর্চ্চোঽধ্যাপনং কর্ত্তব্যম্। এতচ্চ 'যথা উপনয়নে' কৃতম্, তথৈবাত্রাপি পাদশোঽর্দ্ধর্চ্চশঃ কৃৎস্নশ ইতি যাবত্। ২

১ম। ভূঃ, ভুবঃ ও স্বঃ এই মন্ত্রত্রয় পাঠ করত আহুতিত্রয় প্রদানপূর্ব্বক (বেদাধ্যয়নারম্ভার্থ সমুপস্থিত নূতন ছাত্রদিগকে) উপনয়নে কৃত উপদেশের ন্যায় পাদ পাদ, পরে অর্দ্ধর্চ্চ অর্দ্ধর্চ্চ, শেষে সমস্ত ঋগাবৃত্তিক্রমে সাবিত্রী মন্ত্র অভ্যাস করাইবে *। ২

## সামসাবিত্রীঞ্চ। ৩

২। 'চ' অপি 'সাবিত্রীম্' ঋচমাশ্রিত্য গীতং গ্রন্থাধ্যাপনারম্ভসূচকং 'সাম' অনূচ্যাৎ অনুবাচয়েৎ শিষ্যান্। আদৌ তাবদাচার্য্যো ভাগশোব্রূয়াত্তদনু তথৈব তত্সাকমেব শিষ্যাঃ সর্ব্বএব মিলিত্বা ব্রূয়ুরিতি যাবত্। ৩

২য়। এবং ঐ সাবিত্রী ঋক্ অবলম্বন পূর্ব্বক গীত সামটিও এক এক ভাগ করিয়া, আচার্য্য, নিজকৃত উচ্চারণের পশ্চাৎ

* বেদের অধ্যাপনা-আরম্ভকালে সর্ব্বদাই সাবিত্রীপাঠ ও তৎ-সামগান কর্ত্তব্য এবং সেইরূপ ব্যবহারও আছে। যদি স্বল্পদিনই উপনীত হইয়া থাকে'ত সাবিত্রীগান অনাভ্যস্ত থাকিতে পারে সুতরাং এই সাবিত্র্যনুবচন তাহাদের জন্য বিশেষ আবশ্যক।

অথচ সঙ্গে সঙ্গেই সেই ছাত্রগণকে পাঠনা পূর্ব্বক অভ্যাস করাইবে। ৩

**सोमꣳराजानंवरुणमिति । ४**

३। 'च' अपि 'सोमं राजानं वरुणम्' (छ० आ० १,२,५,१)' —'इति' ऋच मनूच्यात् तन्मूलकं साम च (गे० गा० ३,१,१) ।४

৩য়। 'সোমং রাজানং (ছং আং ১,২,৫,১)' ঋক্ ও সেই ঋঙমূলক সামটি ( গেং গাং ৩,১,১ ) ঐরূপ ক্রমেই অভ্যাস করাইবে। ৪

**आदितश्छन्दसोऽधीत्य यथार्थम् । ५**

४। ततः सर्व्वैर्मिलित्वा 'छन्दसः' छन्दोनामसामवेदीयार्च्चिक-ग्रन्थस्य'आदितः' आरभ्य सर्व्वमेव भागद्वयं यावदधीतं वा अधीयीरन्, सामवेदसंहितायाः सामयून्यायाः समग्रायाः यावदधीतायां वा पारायणं कर्त्तव्यमित्यर्थः। 'अधीत्य' पारायणे समाप्ते 'यथार्थम्' यथाप्रयोजनमपरापरं कार्य्यं कर्त्तव्यम् । ५

৪র্থ। অনন্তর ছন্দোনামক ( আর্চ্চিক * ) গ্রন্থের পূর্ব্ব ও উত্তর উভয় ভাগই আদ্যন্ত ( অথবা যাঁহার যতদূর অধীত হইয়াছে ) সকলে মিলিত হইয়া পাঠ করিবে। এইরূপে বেদ-পারায়ণ সমাপ্ত হইলে যথাপ্রয়োজন অপর কার্য্যাদি করিতে পারিবে। ৫

* ইহাই সামবেদের মূলগ্রন্থ অর্থাৎ সংহিতাখ্যি। ইহা অবলম্বন করিয়াই গেয় গান প্রভৃতি গানগ্রন্থ সকল হইয়াছে এবং ব্রাহ্মণ গ্রন্থ সকলও ইহারই ব্যবস্থাপক ইত্যাদি ইত্যাদি।

**অক্ষতধানা ভক্ষয়ন্তি ধানাবন্তঙ্করম্ভিণমিতি। ৬**

৬। অনুবচনীয়েঽধ্যয়নে চ সমাপ্তে 'ধানাবন্তঙ্করম্ভিণম্ ( ছ০ আ০ ৩,১,২,৭ )'—'ইতি' ইমামৃচং পঠিত্বা 'অক্ষতধানাঃ' অভ্রষ্টযবা এব ধানা উচ্যন্তে তত্র চাক্ষতত্বং মৃগ্যম্, তা এব 'ভক্ষয়ন্তি' আচার্য্যাদয়ঃ। ৬

৫ম। বেদ পারায়ণের পরে 'ধানাবন্তং করম্ভিণম্ ( ছং আং ৩,১,২,৭ )' মন্ত্র পাঠ করত অভগ্ন ভাজা যব সকলেই ভক্ষণ করিবে। ৬

**দধ্নঃ প্রাশ্নন্তি দধিক্রাব্ণোঅকারিষমিতি। ৭**

৬। ততশ্চ 'দধিক্রাব্ণোঅকারিষম্ ( ছ০ আ০ ৪,২,২,৭ )' —'ইতি' ঋচং পঠিত্বা 'দধ্নঃ প্রাশ্নন্তি' তএবেতি। ৭

৬ষ্ঠ। তদনন্তর 'দধিক্রাব্ণো অকারিষম্ (ছং আং ৪,২,২,৭) মন্ত্র পাঠ করত সকলেই দধি ভক্ষণ করিবে। ৭

**আচান্তোদকাঃ। ৮**

৩। অনন্তরম্ 'আচান্তোদকাঃ' উদকৈঃ কৃতাচমনাঃ তে সর্ব্বে ভূয়ঃ। ৮

৭ম। তদনন্তর সকলেই আচমন করিয়া যথাস্থান সুস্থভাবে উপবিষ্ট হইবে। ৮

**ঋত্বিজ্ভ্যোঽনুবাক্যা অনুগেয়াঃ কারয়েত্। ৯**

৮ ততঃ 'খাণ্ডিকেভ্যঃ' অধীতবেদখণ্ডেভ্যঃ পুরাতন-ছাত্রেভ্যঃ ইতি যাবৎ। 'অনুবাক্যাঃ' অনুবাকশএব 'অনুগেয়াঃ' স্বগানানুরূপগাথকাঃ 'কারয়েৎ' আচার্য্যঃ। ৮

৮ম। পরে আচার্য্য; যে ছাত্র, যতদূর অধ্যয়ন করিয়াছে, তাহাকে তাহার পর হইতে অধ্যয়ন করাইতে আরম্ভ করিবে। ৯

## সাবিত্রমহঃ কাঙ্ক্ষন্তে। ১০

'সাবিত্রমহঃ' যদ্দিনে সাবিত্র্যপদেশোঽনুবচনং বা তদ্দিনং 'কাঙ্ক্ষন্তে' বাঞ্ছন্তি আচার্য্যাঃ বেদাভ্যাসতো বিশ্রামায়েতি।১০

যে দিবস এই উপাকরণ ক্রিয়া হইবে, সেদিন, দধিভক্ষণাচমনের পরেই নূতন ছাত্রগণের বিশ্রাম ব্যবস্থা করিবে।১০

## উদগয়নে চ পক্ষিণীং রাত্রিম্। ১১

'চ' অপি তদেব সাবিত্রমহঃ উপনয়ননিবন্ধনং বক্ষ্যমাণ মুৎসর্গনিমিত্তং বা 'উদগয়নে' চেদ্ভবেৎ, তর্হি 'পক্ষিণীং রাত্রিং' তদ্দিন মারভ্য পরদিনাবশেষপর্য্যন্তং বিশ্রামায় কাঙ্ক্ষন্তে আচার্য্যাইতি। ১১

( এখানে যেরূপ বেদের উপাকরণ বলা হইল, সেইরূপ উত্তরায়ণে বেদের 'উৎসর্গ' ক্রিয়ারও ব্যবস্থা বলা যাইবে )

সেই উত্তরায়ণে ছাত্রগণের পক্ষিণী* বিশ্রাম ন† ব্যবস্থা করিবে। ১১

উভয়ত একে ত্রিরাত্রম্। ১২

'একে' তু আচার্য্যাঃ, 'উভয়তঃ' দক্ষিণায়নোত্তরায়ণৈতদুভয়-কালে এব তথাচ বেদোপাকরণে বেদোৎসর্গে চ কর্ম্মণি সম্পন্নে 'ত্রিরাত্র' কাঙ্ক্ষন্তি বিশ্রামায়েতি। ১২

কোন কোন আচার্য্য বলেন;—যে উপাকরণ ও উৎসর্গ এ উভয় ক্রিয়াতেই ছাত্রগণের ত্রিরাত্র বিশ্রাম ব্যবস্থা করিবে। ১২

আচার্য্যাণাঞ্চোদকোৎসেচনমুভয়ত্র। ১৩

৫। 'উভয়ত্র' উপাকরণে উৎসর্গে চ 'আচার্য্যাণাং' বেদশাখা-প্রচারকাণাং নামতঃ 'উদকোৎসেচনং' জলাঞ্জলিক্ষেপণং তর্পণমিতি যাবৎ কর্ত্তব্যমিতি শেষঃ। ১৩

১৩। উপাকরণ ও উৎসর্গ, এ উভয় ক্রিয়াতেই জলাঞ্জলি ক্ষেপণপূর্ব্বক আচার্য্যগণের নাম-স্মরণ করত (স্বীয়) তৃপ্তি-সাধন করিবে। ১৩

* একদিন ও একরাত্রি এবং তৎপর দিন।

† অর্থাৎ কি বেদ কি বেদাঙ্গসম্বন্ধী, নূতন বা প্রাচীন পাঠ অধ্যয়ন বা অধ্যাপন কিছুই করিবে না।

अवणामेकउपाकृत्येनमासाविचात् कालं काङ्क्षन्ते।१४

'एके' आचार्याः 'अवणां' श्रावणीं पौर्णमासीं प्राप्य 'उपाकृत्य' 'मासाविचात्' सवितृदेवताकं भाद्रपदीयं हस्तानाम नक्षत्र मभिव्याप्य 'एतं कालं' 'काङ्क्षन्ते' अध्ययनाध्यापनविश्रामायेति। इत्युपाकरणम्। १४

কোন কোন আচার্য্য বলেন;--শ্রাবণমাসের পূর্ণিমাতেই এ উপাকরণ করিতে হইবে এবং সেই দিবস হইতে ভাদ্রীয় হস্তাযুক্ত তিথি পর্য্যন্ত ছাত্রগণের বিশ্রাম ব্যবস্থা করিবে। ১৪

तैषीमुत्सृजन्ति। १५

अथोत्सर्गः।—'तैषीं' तिष्यानामनक्षत्रयुतां पौषीं पौर्णमासी मिति यावत् प्राप्य 'उत्सृजन्ति' वेदाध्यापनत्यागस्वरूप मुत्सर्जनं नाम कर्म कुर्वन्ति आचार्य्याएवेति। इदमेवोद्गयनीयं प्रत्युपाकरणम्। १५

পৌষী পূর্ণিমাতে বেদাধ্যাপনের উৎসর্গ অর্থাৎ কয়েক মাসের জন্য নূতন পাঠ অধ্যাপন ত্যাগ করিবে। ইহাকে প্রত্যুপাকরণও কহে। ১৫

प्राङ्वोदङ्वा ग्रामान्निष्क्रम्य या आपोऽनवमेहनीयास्ताअभ्येत्योपस्पृश्यच्छन्दांस्यृषीनाचार्य्यांश्च तर्पयेयुः। १६

एतस्मिन्नुद्गयनीये सम्पन्ने च पक्षिणीं त्रिरात्रं वा विश्रामाय काङ्क्षन्ते आचार्या इत्युक्तं पुरस्तात्। तत्र च विश्रामावसरे 'ग्रामात्' स्ववासभूमेः 'प्राक् वा' पूर्वस्यां दिशि वा 'उदक् वा' उत्तरस्यां दिशि वा 'निष्क्रम्य', 'या आपः' 'अनवमेहनीयाः' ऊर्ध्वं नाभ्या मेहनीयाः ततोऽवाचीनाः अवमेहनीयाः, न तावत्यः मेहनोर्द्धगता नाभिदघ्ना इति यावत्; 'ताः' आपः 'अभ्येत्य', 'उपस्पृश्य' 'छन्दांसि' छन्दोनामान्युल्लिख्य, 'ऋषीन्' मन्त्रद्रष्टृपिनामान्युल्लिख्य, 'आचार्यान्' स्व-स्व शाखाकारनामादीन्युल्लिख्य 'च' तर्पयेयुः जलाञ्जलिदानैः स्मरणतः स्वात्मतृप्तिं सम्पादयेयुरित्यर्थः। १६

এই উৎসর্গ ক্রিয়া সম্পন্ন হইলে পরে পক্ষিণী অথবা ত্রিরাত্র সর্ব্বপ্রকার অধ্যয়নের বিরাম, পূর্ব্বেই ব্যবস্থা করা হইয়াছে; সেই বিরামকালে,—স্ব স্ব বাসগ্রামের পূর্ব্ব বা উত্তর ভাগে যাইয়া অন্যূন নাভি-প্রমাণ-জল বিশিষ্ট জলাশয়ে নামিয়া উপস্পর্শপূর্ব্বক ছন্দোনাম সকল উল্লেখ করত ও মন্ত্রদ্রষ্টা ঋষিগণের নামোল্লেখ করত এবং স্ব স্ব শাখা প্রবর্ত্তকাদি আচার্য্যগণের নামোল্লেখ করত জলাঞ্জলি দানে (আত্ম) তৃপ্তি সম্পাদন করিবে। ১৬

**तस्मिन् प्रत्युपाकरणेऽभानाध्याय आपुनरुपाकरणाच्छन्दसः। १७**

'तस्मिन्' उक्तलक्षणे 'प्रत्युपाकरणे' उत्सर्गापरपर्याये कर्मणि सम्पन्ने ततः प्रभृति 'आ पुनरुपाकरणात्' भाद्रपदीयहस्तानाम

नक्षत्रयुक्तकालं यावत् 'छन्दसः' सामवेदीय-छन्दोग्रन्थमात्रस्य 'अभ्रानध्याय.' अभ्रनिमित्तकोवक्ष्यमाणलक्षणोऽनध्यायोभवति, अत्र चानध्यायकाले अधीतानामपि छन्दोग्रन्थानामभ्यासं विचारादिकञ्च वर्जनीयम् । १७

এইরূপে প্রত্যুপাকরণ সম্পন্ন হওয়া অবধি পুনশ্চ উপাকরণ না হওয়া পর্য্যন্ত, এই কয়েক মাস (নূতন পাঠ ত হইবেই না অধিকন্তু অভ্রানধ্যায় অর্থাৎ মেঘ-নিমিত্তক অনধ্যায়ও হইবে। এ অনধ্যায়ে পুরাতন পাঠাভ্যাস বা বিচারাদিও বর্জ্জনীয় হইবে)। কিন্তু এই অভ্রানধ্যায় ছন্দোগ্রন্থমাত্রের জন্য। ১৭

उक्ताभ्रानध्यायमेव स्फुटयति ;—

কথিত অভ্রানধ্যায়ই এই সূত্রে বিশদ করিতেছেন,—

विद्युत्स्तनयित्नुपृषितेष्वाकालम् । १८

विद्युत् गर्जनपूर्वकुत्र्यज्योतिः, स्तनयित्नुर्मेघमाला, पृषिता-वृष्टिविन्दवः, एतत्त्रितयमेकदैव दृश्येत चेत् तदा आ कालम् यत्-कालिकी घटना, तत्परद्दिवसीयतावत्कालं यावत् अनध्यायः छन्दोऽध्ययनस्येति । अयमेवाभ्रानध्याय उच्यते । १८

বিদ্যুৎ, মেঘমালা ও বৃষ্টি দর্শনে আ-কাল অভ্রানধ্যায় হইবে। অর্থাৎ অভ্রনিমিত্তক উপদ্রব যে সময়ে উপস্থিত হইবে, তৎপরদিন সেই সময় পর্য্যন্ত ছন্দোগ্রন্থের চর্চ্চাও করিবে না। ১৮

অপরবিধানমপ্যনধ্যায়ানাহ ;—

অপর প্রকার অনধ্যায়ও বলিতেছেন,—

উল্কাপাতভূমিচলনজ্যোতিষোরুপসর্গেষু । ১৯

উল্কাপাতে, ভূমিচলনে, জ্যোতিষোঃ সূর্য্যচন্দ্রয়োঃ উপসর্গে গ্রহণাদৌ চ আ কালমেবানধ্যায়ঃ সর্ব্বেষামেব গ্রন্থানাম্ । ১৯

উলকাপাত, ভূমিকম্প এবং সূর্য্য চন্দ্র গ্রহদ্বয়ের গ্রহণেও পরদিবসীয় সেই কাল পর্য্যন্ত অনধ্যায় হইবে। এ অনধ্যায় সর্ব্বগ্রন্থেরই জানিতে হইবে। ১৯

নির্ঘাতে চ । ২০

'চ' অপি, 'নির্ঘাতে' মেঘোদয়ে বিমলাকাশে বা স্থিতে বজ্রপাতে আ কালমেবানধ্যায়ঃ । ২০

বজ্রপাতেও তৎপরদিবসীয় তৎকাল পর্য্যন্ত অনধ্যায় হইবে। ইহাও সর্ব্বগ্রন্থ পক্ষে বুঝিতে হইবে। ২০

অথ সার্বকালিকসাধারণানধ্যায়ানাহ ,—

সাধারণ অনধ্যায়গুলি বলিতেছেন ;—

অষ্টকামাবাস্যাসু নাধীয়ীরন্ । ২১

'অষ্টকামাবাস্যাসু' সর্বাস্বেব বেদং বেদাঙ্গানি চ 'ন অধীয়ীরন্' এষ নিত্যানধ্যায়ঃ । ২১

প্রতি অমাবাস্যা এবং প্রত্যেক অষ্টমীতে যাবত্তিথি সকলপ্রকার অধ্যয়ন স্থগিত থাকিবে। ২১

'अन्यत्' अवशिष्टकार्यजातं 'स्थालीपाकावृता' स्थालीपाकयज्ञरीत्या एव भवेत्राम। ११

অবশিষ্ট কার্য্য সমস্ত স্থালীপাক যজ্ঞের বিধি অনুসারেই করিতে হইবে। ১১

हविरुच्छिष्टशेषं प्राशयेद् यावन्त उपेताः स्युः। १२

'उच्छिष्टशेषम्' उत्सर्गीकृतस्य हविषः शेषं 'हविः' 'यावन्तः' दर्शकाः परिजना निमन्त्रितास्च 'उपेताः' तत्रागताः 'स्युः' तान् सर्वानेवाविशेषेण 'प्राशयेत्'। १२

উৎসর্গীকৃত হবির অবশিষ্ট লইয়া তত্রাগত দর্শক, পরিজন, নিমন্ত্রিত সকলকেই যথাভাগ খাওয়াইবে। ১২

सकृदपामुपस्तीर्य्य द्वि श्चरोरवद्यति। १३

'चरोः' उपरि 'अपां' भागं 'सकृत्' एकवारम् 'उपस्तीर्य्य' प्रथमसिञ्चनं प्रकृत्य 'द्विः' द्विवारम् 'अवद्यति' तं चरुं मेक्षणेनेति। १३

হোমাবশিষ্ট চরুর উপরি একবার জলের ছড়া দিয়া তাহাকেই মেক্ষণের দ্বারা বারদ্বয় খণ্ডন করিবে অর্থাৎ সেই চরুকে ত্রিভাগে বিভক্ত করিবে। ১৩

त्रि र्भृगूणाम्। १४

'भृगूणां' भृगुगोत्रोत्पन्नानां 'त्रिः' त्रिवारमवदानं कर्त्तव्यमिति विशेषः। १४

ভৃগুগোত্রীয়েরা সেই চরুকে চতুর্ভাগে বিভক্ত করিবে, ইহা বিশেষ। ১৪

অপাস্ত্বৈবোপরিষ্টাত্। ১৫

'চ' অপি 'উপরিষ্টাত্' তস্যৈবাবদানস্যচরো:, 'অপা' প্রক্ষেপঃ কর্ত্তব্যঃ। ১৫

সেইরূপে বিভাগীকৃত চরুসমস্তের উপরিও একবার জল সিঞ্চন করিবে। ১৫

অসংস্বাদং নিগিরেদ্ভদ্রান্নঃ শ্রেয় ইতি। ১৬

এবং কৃত্বা ততঃ কিয়ন্মাত্রং তস্য 'ভদ্রান্নঃ শ্রেয়ঃ (ম০ ব্রা০ ২,১,১২)'-'ইতি' ইমং মন্ত্রং পঠিত্বা 'অসংস্বাদং' তস্যচরোঃ আস্বাদং সম্যক্ গৃহীতং ন ভবতি যথা তথান্তত্যৈব 'নিগিরেত্' দন্তৈস্ববর্ণমকৃত্বৈব গলাধঃ কুর্য্যাদিতি। ১৬

এইরূপ করিয়া তাহার পরে সেই চরু কিঞ্চিৎ গ্রহণ করিয়া 'ভদ্রান্নঃ শ্রেয়ঃ (মং ব্রাং ২,১,১৩)' এই মন্ত্রটি পাঠান্তে স্বাদ গ্রহণ না করিয়াই গিলিয়া ফেলিবে। ১৬

এবং ত্রিঃ। ১৭

'এবং' মন্ত্রপাঠপূর্ব্বকমসংস্বাদঞ্চ 'ত্রিঃ' ত্রিবারম্ নিগরণং কর্ত্তব্যম্। ১৭

এইরূপে মন্ত্র পাঠ পূর্ব্বক ও স্বাদ গ্রহণ বিনা বারত্রয় চরুভাগ গলাধঃকরণ করিবে। ১৭

**तूष्णीं चतुर्थम् । १८**

'चतुर्थं' निगदं 'तूष्णीम्' अमन्त्रकमेव परमनास्यसंस्वाद-मिति वर्त्तते । १८

চতুর্থবারে মন্ত্রপাঠের আবশ্যক নাই, কিন্তু এবারও স্বাদ গ্রহণ করিবে না। ১৮

**भूय एवावदाय काममत्र संस्वादयेरन् । १९**

'भूयः' पुनरपि पूर्ववत् 'अवदाय' चरुच्छेदं प्रक्षत्य 'तत्र' तस्मिन् पचे 'कामं' यथा स्यात् तथा 'संस्वादयेरन्' तं चरुभाग-मिति । १९

পুনশ্চ সেইরূপে মেক্ষণ দ্বারা চরু সমস্ত ভাগ ভাগ করিয়া ভক্ষণ করিবে পরং এবার যদি ইচ্ছা হয়, স্বাদ গ্রহণও করিতে পারিবে। ১৯

**आचान्तोदकाः । २०**

ततः 'आचान्तोदकाः' भवेयुः उदकैः कृताचमनाः स्यु-रिति । २०

অনন্তর জলের দ্বারা আচমন করিবে অর্থাৎ মুখ ও হস্তপদাদি ধৌত করিবে। ২০

**प्रत्यभिमृश्येरन्मुखं शिरोऽङ्गानीत्यनुलोममसो-सीति । २१**

ततश्च 'अमोसि (म० ब्रा० २,१,१४)'-'इति' इमं मन्त्रं पठन्नेव 'मुखं' ललाटादि चिवुकपर्यन्तं 'शिरः' ब्रह्मरन्ध्रम् 'अङ्गानि' कर्णमूलादीनि पादाग्रान्तानि 'प्रत्यभिमृशेरन्' उदके सिञ्चेरन्निति। २१

তদব্যবহিতেই 'অমোসি প্রাণ (মং ব্রাং ২,১,১৪)' মন্ত্রটি পাঠ করত ললাট হইতে দাড়ি পর্য্যন্ত ও ব্রহ্মরন্ধ্র প্রদেশ এবং কর্ণমূল হইতে পদাগ্র পর্য্যন্ত ভালরূপে ধৌত করিবে। ২১

एतयैवावृता श्यामाकयवानामग्निः प्राश्नातु प्रथम इति श्यामाकानामेतमुत्यं मधुना संयुतं यवमिति यवानाम्। २२,२३,२४। ३,८

'एतया एव आवृता' अनया नवव्रीहियज्ञोक्तरीत्या एव 'श्यामाकयवानाम्' अपि नवानां यज्ञः कार्यः। विशेषस्तु;— 'श्यामाकानां' श्यामाकसम्बन्धिनि यज्ञे 'अग्निः प्राश्नातु प्रथमः (म० ब्रा० २,१,१५)'—'इति' एष मन्त्रो व्यवहार्य्यः; किन्तु 'यवानां' यवसम्बन्धिनि यज्ञे 'एतमुत्यं मधुना संयुतं यवम् (म० ब्रा० २,१,१६)'—'इति' एष मन्त्रो व्यवहर्त्तव्यइति। २२,२३,२४

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे तृतीयप्रपाठके अष्टमखण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम्॥ ३,८

পূর্ব্বে যাহা বলা হইল, এ সমস্তই নূতন ব্রীহি শস্য

সম্বন্ধে, পরং শ্যামাক ও যব শস্য সম্বন্ধেও এই রীতিতে যজ্ঞ সম্পন্ন করিবে। বিশেষ এই ;—নব শ্যামাকযজ্ঞে 'শতায়ুধায়' মন্ত্রের পরিবর্ত্তে 'অগ্নিঃ প্রাশ্নাতু প্রথমঃ ( মং ব্রাং ২,১,১৫ )' মন্ত্র ব্যবহৃত হইবে এবং নব যবযজ্ঞে 'এতমুত্যং মধুনা ( মং ব্রাং ২,১,১৬ )' মন্ত্রটি ব্যবহৃত হইবে। ২২, ২৩, ২৪

ইতি তৃতীয় অধ্যায়ের অষ্টম খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥৩,৮

আগ্রহায়ণ্যাং বলিহরণম্। ১

'আগ্রহায়ণ্যাম্' অগ্রহায়ণী মার্গশীর্ষইতি পর্যায়বচনম্। অগ্রহায়ণস্যেয়মাগ্রহায়ণী, তস্যাং পৌর্ণমাস্যাম্ অপি 'বলিহরণং' কর্ত্তব্যম্। ১

অগ্রহায়ণমাসের পূর্ণিমাতেও বলি হরণ করিবে*। ১

তৎ শ্রাবণেনৈব ব্যাখ্যাতম্। ২

এতচ্চ বলিহরণং 'শ্রাবণেন এব ব্যাখ্যাতম্' শ্রাবণ্যাং বলিহরণে যদ্‌যদুপদিষ্টমিহাপি তত্তদেব বোধ্যমিতি। ২

এই বলিহরণ, শ্রাবণমাসের বলিহরণেই কথিত হইয়াছে অর্থাৎ শ্রাবণপূর্ণিমাতে বলিহরণবিষয়ে যাহা

* শ্রাবণ-পূর্ণিমা হইতে প্রতিদিন যে বলিহরণ হইবে, তাহা এই বলি হরণান্তে শেষ হইবে। পূর্ব্বকালেও এ চারিমাস মারীভয় উপস্থিত হইত।

যাহা উপদিষ্ট হইয়াছে, এই অগ্রহায়ণপূর্ণিমার বলিহরণেও তৎসমস্তই প্রতিপাল্য হইবে। ২

तत्रायं विशेषः ;—

তাহাতে বিশেষ এই ;—

**नमः पृथिव्या इत्येतं मन्त्रं न जपति । ३**

'नमः पृथिव्ये ( मं० ब्रा० २,१,३ )'-'इति एतं मन्त्रं' 'न जपति' आग्रहायणबलिहरणकारीति श्रावण्यां बलिहरणे उक्तं 'न्यञ्चौ पाणी प्रतिष्ठाप्य नमः पृथिव्या इत्येतं मन्त्रं जपति (पृ० २६७)' तदत्र न भवतीत्येव विशेष इति। ३

শ্রাবণমাসে যে বলিহরণ আরম্ভ হইয়াছে, তাহাতে 'নমঃ পৃথিব্যৈ ( মং ব্রাং ২,১,৩ )' মন্ত্রের ব্যবহার উপদিষ্ট হইয়াছে, এই অগ্রহায়ণমাসের বলিহরণে তাহার আবশ্যক নাই ; এতন্মাত্র বিশেষ। ৩

अपराण्यपि कानिचित् तद्दिनकर्त्तव्यान्याह ;—

সেই দিনের কর্তব্য আরও কতকগুলি বলিতেছেন ;—

**अथ पूर्वाह्ण एव प्रातराहुतिं हुत्वा दर्भान् शमीं वीरणां फलवतीमपामार्गं शिरीषमेतान्याहारयित्वा तूष्णीमक्षतसक्तूनामग्नौ कृत्वा ब्राह्मणान् स्वस्तिवाच्यैतैः सम्भारैः प्रदक्षिणमग्न्यागारात् प्रभृति धूमं शातयन् गृहाननुपरीयात् । ४**

'अथ' शब्दो वक्ष्यमाणप्रकरणतो वैभिन्न्यं द्योतयति। तद्दिने 'पूर्वाह्णे प्रातराहुतिं हुत्वा एव' 'दर्भान्' कुशग्रन्थानि, 'शमीं' तद्वृक्षपत्रं, 'वीरणं' वीरणतृणं, 'फलवतीं' सफलां बदरीशाखां, 'अपामार्गं' तच्छाखां, 'शिरीषं' तच्छाखां, 'एतानि' सम्भारांश्च 'आहारयित्वा' येन केनचित् 'अक्षतसक्तूनां' यवसक्तूनां भागं 'तूष्णीम्' अमन्त्रकमेव 'अग्नौ' हुत्वा प्रविश्य 'ब्राह्मणान्' तत्रत्यान् दक्षिणादानादितोषणेन 'स्वस्ति' शब्दं कल्याणवचनं वा 'वाचयित्वा' 'एतैः' दर्भादिभिः 'सम्भारैः' सह 'प्रदक्षिणं' यथा स्यात् तथा 'अग्न्यागारात्' अग्निगृहात् 'प्रभृति' 'गृहान्' सर्वानेव 'अनु' लक्ष्य 'धूमं' प्रदाय 'शातयन्' निर्वापयंश्च 'परीयात्' सर्वतो व्रजेत्। एतेन सर्वगृहेषु शान्त्यर्थं दर्भादिभिर्धूमदानं फलितम्। ४

আরও ;—সেই দিন পূর্ব্বাহ্ণে প্রাতরাহুতি হবন করিয়া পরে কতকগুলি কুশা, শমীপত্র, বীরণতৃণ, ফলন্ত কুলগাছের শাখা, আপাঙের ডাল, শিরীষশাখা ;—এইগুলি কোন ব্যক্তির দ্বারা আহরণ করাইয়া অগ্নিতে অমন্ত্রক ছাতু হোম করিয়া সেই স্থানে উপস্থিত ব্রাহ্মণগণকে দক্ষিণাদানাদিদ্বারা পরিতুষ্ট করত স্বস্তি বলাইয়া এই দর্ভাদি সম্ভার সমস্ত লইয়াই সেই অগ্নিগৃহ হইতে আরম্ভ করিয়া সকল গৃহেই ধূম দান করিবে এবং সে ধূম উপশমিতও করিবে। ৪

उत्सृजेत् शान्तार्थान् सम्भारान्। ५

तान् 'सम्भारान्' 'शान्तार्थान्' निष्पन्नप्रयोजनान् इति 'उत्सृजेत्' परित्यजेत्। ५

সেই সম্ভারসমস্তের অর্থাৎ দর্ভাদির কার্য্য শেষ হইল অতএব ফেলিয়া দিবে। ৫

**অনশ্মিলাসু মণিকং প্রতিষ্ঠাপয়তি বাস্তোষ্পত-ইত্যেতেন দ্বিকেন। ৬**

'অনশ্মিলাসু' অশ্মবন্মিলাসু শিলাবদ্দৃঢ়নির্ম্মিতাসু ইষ্টকাসু ইষ্টকানির্ম্মিতবেদ্যাম্ 'বাস্তোষ্পতে (গো॰ গা॰ ৭,২,২০,-২১)'—'ইতি' 'এতেন দ্বিকেন' সামদ্বয়েন 'মণিকং' মৃন্ময়ং তাম্রাদিময়ং বা বৃহৎ জলাধারং 'প্রতিষ্ঠাপয়তি'। ৬

প্রস্তরের ন্যায় সুদৃঢ় ইষ্টকসমূহে নির্ম্মিত বেদির উপরি 'বাস্তোষ্পতে (গেং গাং—৭,২,২০-২১)' এই সামদ্বয় পাঠপূর্ব্বক জলের জালা বসাইবে। ৬

**পর্কেণ দ্বাবুদকুম্ভৌ মণিকে আসিঞ্চেৎ। ৭**

ততঃ তস্মিন্ 'মণিকে' 'পর্কেণ' পর্কনামমন্ত্রেণ (গো॰ গা॰ ১,১,১) 'দ্বৌ' 'উদকুম্ভৌ' উদকপূর্ণকলসৌ 'আসিঞ্চেৎ'। ৭

তদনন্তর সেই জালাতে পর্ক সাম (গেং গাং ১,১,১ পাঠ করত দুই কলশ জল ঢালিবে। ৭

**সমন্বায়ন্তীত্যেতয়র্চা প্রদোষে পায়সশ্চরুঃ। ৮**

'প্রদোষে' রজনীমুখে 'সমন্বায়ন্তি (ম॰ ব্রা॰ ২,২,৫)' 'ইতি' 'এতয়া ঋচা' 'পায়সঃ চরুঃ' প্রদেয়ঃ। ৮

প্রদোষসময়ে 'সমন্ন্যায়ন্তি ( অং আং—৩,৩,৬ )' এই ঋক্‌টি পাঠ করত পায়স চরু পাক করিবে। ৮

**তস্য জুহুয়াৎ প্রথমাহব্যুবাসসেতি। ৫**

'তস্য' চরোঃ অংশং গৃহীত্বা 'প্রথমাহব্যুবাসসা ( মং ব্রাং ২,২,১ )'—'ইতি' মন্ত্রেণ 'জুহুয়াৎ'। ৫

সেই চরুর কিয়দংশ লইয়া 'প্রথমাহব্যুবাসসা (মং ব্রাং ২,২,১ )" এই মন্ত্র পাঠ করত একটি আহুতি প্রদান করিবে। ৯

**স্থালীপাকাবৃতান্যৎ। ১০**

'অন্যৎ' অবশিষ্টকার্য্যজাতং 'স্থালীপাকাবৃতা' স্থালীপাকযজ্ঞরীত্যৈব ভবেদ্যান। ১০

অপর কার্য্যসমস্ত পূর্ব্বোক্ত স্থালীপাকযজ্ঞরীতিতে হইবে। ১০

**পশ্চাদগ্নের্বর্হিষি ন্যঞ্চৌ পাণী প্রতিষ্ঠাপ্য প্রতিক্ষত্রমেতাব্যাহৃতীর্জপতি। ১১**

'অগ্নেঃ' তস্য 'পশ্চাৎ' পশ্চিমে 'বর্হিষি' আস্তৃতকুশোপরি 'ন্যঞ্চৌ' অধোমুখৌ 'পাণী' হস্তৌ 'প্রতিষ্ঠাপ্য' 'প্রতিক্ষত্রে ( মং ব্রাং ২,২,২—৪ )'—'ইতি এতাব্যাহৃতীঃ জপতি'। ১১

অগ্নির পশ্চিম ভাগে কুশোপরি হস্তদ্বয় অধোমুখ ভাবে

স্থাপন করিয়া 'প্রতিক্ষত্রে (মং ব্রাং ২,২,২—৪)'—এই ব্যাহৃতিমন্ত্রত্রয় জপ করিবে। ১১

पश्चादग्नेः स्तरमास्तारयेदुदगग्रैस्तृणैरुदक्प्रवणम्। १२

'अग्नेः' तस्य 'पश्चात्' पश्चिमस्यां दिशि 'उदगग्रैः तृणैः' उत्तराग्रीकृतैः कुशादिभिः 'उदकप्रवणं' उत्तरनिम्नं यथा स्यात्तथा 'स्तरं' आसनं 'आस्तारयेत्' आस्तृतं कुर्य्यात्। १२

অনন্তর অগ্নির পশ্চিমে উত্তরাগ্র কুশাদি দ্বারা বসিবার আসন নির্ম্মাণে যত্নবান্ হইবে; ঐ স্থান উত্তর দিকে নিম্ন থাকিবে। ১২

तस्मिन्नहतान्यास्तरणान्यास्तीर्य्य दक्षिणतो गृहपतिरुपविशति। १३

'तस्मिन्' स्तरे 'अहतानि' अखण्डितानि 'आस्तरणानि' तिर्य्यक्प्रक्षेपणीयद्रव्याणि 'आस्तीर्य्य' पातयित्वा तत्र 'दक्षिणतः' दक्षिणस्यां 'गृहपतिः' अनुष्ठानकारी 'उपविशति' उपविशेत्। १३

তদুপরি অচ্ছিন্ন আস্তরণগুলি পাতিয়া সর্ব্বদক্ষিণে গৃহস্বামী উপবেশন করিবে। ১৩

अनन्तरा भार्य्या यथाज्येष्ठम्। ४

'अनन्तराः' अव्यवहिताः 'अवरे' गृहपतितः कनिष्ठाः 'यथाज्येष्ठं' ज्येष्ठानुक्रमेण उत्तरोत्तरं स्थानमधितिष्ठेयुरिति। १४

তাঁহার বামক্রমে জ্যৈষ্ঠ্যানুসারে ভ্রাত্রাদি উপবেশন করিবে। ১৪

अनन्तराश्च भार्य्याः सजाताः। १५

'अनन्तराः' तद्व्यवहिताः 'भार्य्याः' गृहपतिवध्वादयः 'च' अपि यथाज्येष्ठमुत्तरोत्तरं उपविशेयुरित्येव। तत्र विशेषमाह 'सजाताः' समानजातीयाः असवर्णानामत्रोपवेशने नाधिकार इति भावः। १५

এবং তাহার পরে সবর্ণা ভার্য্যাদিও জ্যৈষ্ঠ্যানুসারে বসিবে। ১৫

समुपविष्टेषु गृहपतिः स्वस्तयेत्। १६

'समुपविष्टेषु' स्वावरादिभार्य्यान्तेषु परिजनेषु 'गृहपतिः' अनुष्ठाता 'स्वस्तयेत्' स्वस्तिवाचनं कुर्य्यात्। १६

সকলে সম্যক্ উপবিষ্ট হইলে গৃহস্বামী স্বস্ত্যয়ন আরম্ভ করিবে। ১৬

तथाहि स्वस्तिवाचनप्रकारमेव दर्शयति।—

কিরূপে স্বস্ত্যয়ন করিবে তাহাই দেখাইতেছেন ;—

न्यञ्चौ पाणी प्रतिष्ठाप्य स्योनापृथिवीनोभवेत्येतामृचं जपति। १७

'অধঃ' অধোমুখৌ 'পাণী' হস্তৌ 'প্রতিষ্ঠাপ্য' সংস্থাপ্য 'স্যোনাপৃথিবীনোভবা ( মং ব্রাং ২,২,৪ )'—'ইতি এতাং ঋচং জপতি'। ১৭

হস্তদ্বয় অধোমুখভাবে স্থাপন করিয়া 'স্যোনাপৃথিবী-নোভবা ( মং ব্রাং ২,২,৪)'—এই ঋকৃটি পাঠ করিবে। ১৭

সমাপ্তায়াং সংবিশন্তি দক্ষিণৈঃ পার্শ্বৈঃ। ১৮

'সমাপ্তায়াং' পাঠক্রিয়ায়াং 'দক্ষিণৈঃ পার্শ্বৈঃ' দক্ষিণপার্শ্বা-নুসারেণ স্থাবরাদিভার্য্যান্তোপবিষ্টঃ সর্বপরিজনপ্রদক্ষিণতঃ ইতি যাবত্ 'সংবিশন্তি' অগ্নিপরিজনয়োর্মধ্যতঃ আগচ্ছন্তি। ১৮

পাঠ সমাপ্ত হইলে সকলকে প্রদক্ষিণ করিয়া অগ্নি ও পরিজন এই উভয়ের মধ্য দিয়া স্বীয় আসনে সমাগত হইবে। ১৮

এবং ত্রিরভ্যাত্মমাবৃত্য স্বস্ত্যয়নানি প্রযুজ্য যথান্যায়ম্। ১৯

'এবং' পরিজনপ্রদক্ষিণয়া 'ত্রিঃ' ত্রিবারেন্ 'অভ্যাত্ম' স্বোপবেশনস্থানমভিলক্ষ্য 'আবৃত্য' আবর্ত্তনং কৃত্বা 'স্বস্ত্য-য়নানি' বামদেব্যাদীনি সামানি 'প্রযুজ্য' গীত্বা "যথান্যায়ং পূর্ব্বোক্তবত্ ক্রিয়াশেষং কার্য্যমিতি। ১৯

এইরূপে বারত্রয় প্রদক্ষিণ করিয়া বামদেব্যাদি স্বস্ত্যয়ন-সামগানান্তে পূর্ব্বোক্ত রীতিতে ক্রিয়া শেষ করিবে। ১৯

অরিষ্টসামসংযোগমেকে। ২০

'একে' আচার্য্যা অত্র 'অরিষ্টসামসংযোগ' অরিষ্টনামক-সাম্নঃ সংযোগমপি আহুঃ। ২০

কোন কোন আচার্য্য এই স্বস্ত্যয়নে অরিষ্টনামক সাম-যোগ করিতেও ইচ্ছা করেন। ২০

উপস্পৃশ্য যথার্থম্। ২১ ॥ ३,৫

"উপস্পৃশ্য" অপ আচম্য ক্রিয়াসমাপ্তিং মত্বা 'যথার্থ' স্বপ্রয়োজনানুগতং বিচরেদিতি। ২১

ইতি সামবেদীয়ে গোভিলসূত্রভাষ্যে তৃতীয়প্রপাঠকে নবমখণ্ডস্য ব্যাখ্যানং সামশ্রমিকৃতং সমাপ্তম্ ॥ ३,৫

ক্রিয়াশেষে আচমন করিয়া যথেচ্ছ বিচরণ করিতে পারিবে।

ইতি তৃতীয় অধ্যায়ের নবম খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ৩,৯

অষ্টকা রাত্রিদেবতা। ১

'রাত্রিদেবতা' রাত্রিঃ দেবতা অস্যাঃ 'অষ্টকা' ইতি নাম ক্রিয়া কর্ত্তব্যেতি শেষঃ। ১

অষ্টকানামক একটি ক্রিয়া রাত্রিকালে করিতে হয়। ১

## পুষ্টিকর্ম্ম । ২

"পুষ্টিকর্ম্ম" পুষ্টিঃ পোষণং ফলমস্যেতি । পুষ্টিকাম এবাস্যাধিকারী তথাচাস্য কাম্যত্বং স্থিতম্ । ২

যাঁহারা পুষ্টিকামনা করেন তাঁহারাই এই কর্ম্ম করিবেন । ২

**আগ্নেয়ী পিত্র্যা বা প্রাজাপত্যৃতুদেবতা বৈশ্বদেবীতি দেবতাবিচারাঃ । ৩**

'আগ্নেয়ী' অগ্নিদেবতাকা 'পিত্র্যা' পিতৃদেবতাকা 'বা' অথবা 'প্রাজাপত্যা' প্রজাপতিদেবতাকা' 'ঋতুদেবতা' ঋতব এব দেবতা যস্যাঃ 'বৈশ্বদেবী' সর্বদেবতাকা 'ইতি' এবং 'দেবতাবিচারাঃ' সন্তীতিশেষঃ । ৩

কেহ বলেন, এই কার্য্যে অগ্নির উপাসনা করিতে হয়; কেহ বলেন, ইহা পিতৃগণের তোষার্থেই অনুষ্ঠিত হইয়া থাকে, কেহ বা প্রজাপতির তুষ্টির জন্যই ইহার অনুষ্ঠান স্বীকার করেন; কেহ বা ইহাদ্বারা শীত ঋতুর উপভোগ প্রকৃতরূপে সম্পাদিত করা হয় বলেন; কেহ বা স্বীকার করেন, ইহার অনুষ্ঠানে সর্ব্বদেবতাই প্রীত হইয়া থাকেন । ৩

**চতুরষ্টকো হেমন্তঃ সর্বাঃ সমাংসাশ্চিকীর্ষেদিতি কৌৎসঃ । ৪**

'কৌৎসঃ' আচার্য্যস্তু 'হেমন্তঃ' কার্ত্তিকাদিমাঘান্তোমাসচতুষ্টয়ঃ 'চতুরষ্টকঃ' চতসৃভিরষ্টকাভিরুপেতঃ 'ইতি' মন্যতে ।

किन्तु 'ताः सर्वाः' अष्टकाः 'समांसाः' मांसद्रव्यकाः 'चिकीर्षेत्' कर्तुं मिच्छेत्। ४

কৌৎস নামক আচার্য্য, অগ্রহায়ণ প্রভৃতি হেমন্ত * চারিমাসে চারিটি 'অষ্টকা' কর্ত্তব্য বলেন এবং সেই চারিটিই মাংস দ্বারা সম্পন্ন করিতে ইচ্ছা করেন। ৪

त्र्यष्टकामौद्गाहमानिस्तथा गौतमवार्कखण्डी । ५

'औद्गाहमानिः' 'तथा' 'गौतम–वार्कखण्डी' इमौ आचार्यौ, हेमन्तः 'त्र्यष्टकाः' तिस्रोऽष्टका यत्र 'इति' मन्यन्ते . इति शेषः। ५

ঔদ্গাহমানি আচার্য্য এবং গৌতম ও বার্কখণ্ডী আচার্য্য, ইহাঁরা সকলেই হেমন্ত ঋতুতে তিনটি মাত্র অষ্টকা স্বীকার করেন †। ৫

* "দ্বাদশমাসাঃ পঞ্চর্ত্তবো হেমন্তশিশিরয়োঃ সমাসেন" ঐং ব্রাং ১, ১, ১। এতাবতা 'পাঁচ ঋতুতে সংবৎসর'—মতে হেমন্ত ও শিশির উভয় ঋতুকেই হেমন্ত কহে এবং বেদের মধ্যে "শতং হিমাঃ" ও "শরদঃ শতং" ইত্যাদি ভূরি প্রয়োগ থাকায় শরৎ ঋতুতেই বর্ষ-সমাপ্তি ও হেমন্ততেই বর্ষারম্ভ বুঝায়, অগ্রহায়ণ বলিতেও বর্ষের প্রথম মাসই বুঝায় সুতরাং অগ্রহায়ণ হইতেই হেমন্ত ঋতু গণনীয়।

† চারি মাসে তিনটি অষ্টকা কর্ত্তব্য হইলে সুতরাং এক মাস বাদ যাইবে। কোন্ মাস বাদ দিতে হইবে, তাহা স্পষ্টত নির্দ্দিষ্ট না থাকিলেও সে যে মাসে যে যে প্রকারে অষ্টকা করিতে হইবে, তাহা ক্রমে বলা হইবে কাজেই যে মাসে কিছুই না বলা হইবে, তাহাই বাদ জানিতে হইবে।

( ১ ) তত্র মাসাষ্ট্যপূপাষ্টকা—

যোর্দ্ধমাগ্রহায়ণ্যাস্তামিস্রাষ্টমী তামপুপাষ্টকীত্যাচক্ষতে ।৬

'আগ্রহায়ণ্যাঃ' পৌর্ণমাস্যাঃ 'ঊর্দ্ধম্' উপরি 'যা' 'তামিস্রাষ্টমী' অন্ধকারপক্ষীয়া অষ্টমী তিথিঃ, 'তাম্' তিথিম্ 'অপূপাষ্টকা'—'ইতি' 'আচক্ষতে' আচার্য্যা ইতি যাবৎ। এতেন তস্যাষ্টম্যাম্ অষ্টকাকৃত্যং কর্ত্তব্যম্, তচ্চ অপূপৈঃ সাধ্য মিতি ফলিতম্ । ৬

অগ্রহায়ণ মাসের পৌর্ণমাসীর পরেই যে অন্ধকার-অষ্টমী, আচার্য্যগণ তাহাকেই অপূপাষ্টকা বলেন; অর্থাৎ সেই তিথিতে অপূপের দ্বারা অষ্টকাকৃত্য করিতে হয় *। ৬

স্থালীপাকাবৃতা তণ্ডুলানুপস্কৃত্য চরুং শ্রপয়তি । ৭

'স্থালীপাকাবৃতা' পূর্ব্বোক্তয়া স্থালীপাকরীত্যা 'তণ্ডুলান্' 'উপস্কৃত্য' সংস্কৃত্য তৈরেব তণ্ডুলৈঃ 'চরু' হবনীয়ম্ 'শ্রপয়তি' শ্রপয়েৎ পরিপচেৎ । ৭

পূর্ব্বে স্থালীপাক প্রকরণে † যেরূপ বলা হইয়াছে, সেইরূপে তণ্ডুলসংস্কার করিয়া ঐ সংস্কৃত তণ্ডুলগুলির 'চরু' পাক করিবে। ৭

---

* অপূপের পরিচয় এবং তাহার দ্বারা অষ্টকাকৃত্য কিরূপে করিতে হয়, তৎসমস্তই ক্রমে প্রকাশ পাইবে।

† ১প্র০ ৭খ০১—৩সূ০ দেখ।

**অষ্টৌ চাপূপান্ কপালেঽপরিবর্ত্তয়ন্। ৮**

**'চ' অপি 'কপালে' একস্মিন্ মৃৎকটাহে 'অষ্টৌ' 'অপূপান্' পিষ্টকবিশেষান্ 'অপরিবর্ত্তয়ন্' মিশ্রণাদিনা অসংস্পৃশন্নেব 'শ্রপয়েৎ'। ৮**

এবং একখানি বড় মাল্‌শাতে আটটি অপূপ * সিদ্ধ করিবে; এগুলি ঘাটাঘাঁটি করিবে না অর্থাৎ না ভাঙ্গে। ৮

**এককপালানমন্ত্রানিত্যৌদ্গাহমানিঃ। ৯**

**ইমান্ অপূপান্ পরিমাণেন 'এককপালান্' এককপাল-পূর্ণমিতান্, কিন্তু 'অমন্ত্রান্' মন্ত্রপাঠসাহিত্যশূন্যান্ 'ইতি' 'ঔদ্গাহমানিঃ' আচার্য্যঃ মন্যতে ইতি শেষঃ। ৯**

ঔদ্গাহমানি আচার্য্যের মতে অপূপগুলি এক একখানি মাল্‌সা-জোড়া† হইবে এবং এই অপূপ-পাকের সময়ে কোন দেবতাকে মনন করিয়া কিছু পাঠ করিবার আবশ্যক নাই। ৯

**ত্র্যম্বকপ্রমাণান্। ১০**

**ত্র্যম্বকং করতলম্, তৎপ্রমাণানেব অপূপান্ শ্রপয়েৎ ইত্যস্মাকং মত মিতি। ১০**

---

* সুতরাং এককালে আটটি অপূপ প্রস্তুত করিতে হইলে আট খানি মাল্‌সা আবশ্যক হইবে।

† ইহাই গোভিলাচার্য্যের নিজ মত। এতাবতা এক পাত্রেই আটটী অপূপ হইতে পারিবে।

এক একটী অপূপ, হাতের চেটোর মতন হইবে *। ১০

**শৃতানভিঘার্য্যোদগুদ্বাস্য প্রত্যভিঘারয়েৎ । ১১**

'শৃতান্' পক্বান্ তান্ 'অভিঘার্য্য' ঘৃতেন, 'উদক্' উত্তরতঃ অগ্নেঃ, 'উদ্বাস্য' সংস্থাপ্য 'প্রত্যভিঘারয়েৎ' ঘৃতেনৈব তানপূপানিতি । ১১

অপূপগুলি সুপক্ক হইলে ঘৃত-সংবরা দিয়া অগ্নির উত্তর-ভাগে নামাইয়া পুনশ্চ ঘৃত দ্বারাই প্রতিসংবরা দিবে । ১১

**স্থালীপাকাবৃতাবদায চরোশ্চাপূপানাঞ্চাষ্টকায়ৈ স্বাহেতি জুহোতি । ১২**

'স্থালীপাকাবৃতা' স্থালীপাকরীত্যা 'চরোশ্চ' তস্য 'অপূপানাঞ্চ' তেষাম্ অংশান্ 'অবদায' সঙ্কর্ষ্য গৃহীত্বা "অষ্টকায়ৈ স্বাহা"—'ইতি' অনেন মন্ত্রেণ 'জুহোতি' জুহুয়াৎ । ১২

পূর্ব্বোক্ত স্থালীপাক নিয়মেই † সেই চরুর ও সেই অপূপগুলির কিঞ্চিৎ কিঞ্চিৎ অংশ কাটিয়া সেই কর্ত্তিত অংশগুলি "অষ্টকায়ৈ স্বাহা"—এই মন্ত্রে অগ্নিতে নিক্ষেপ করিবে । ১২

**স্থালীপাকাবৃতান্যৎ । ১৩**

---

* ইহাকে বাঙ্গালা দেশের 'আস্কে' পিষ্টক বলাও যাইতে পারে ।

† ১প্র০ ৮খ০ ৫—১০ সূ০ দেখ ।

'অন্যৎ' ক্রিয়াশেষং সর্বং 'স্থালীপাকাবৃতা' স্থালীপাকরীত্যৈব কার্য্যমিতি সমাপ্তমপূপাষ্টকা। ১৩

স্থালীপাক কাণ্ডে অন্যান্য যে সমস্ত সাধারণ নিয়ম পূর্ব্বে বিহিত হইয়াছে* এখানেও তৎসমস্ত অনুষ্ঠেয় হইবে। ১৩

(১) অপূপাষ্টকা সমাপ্ত।

---

(২) অথ মাংসাষ্টকা—

তৈষ্যাজ্ঝ্ৰমষ্টম্যাং গৌঃ। ১৪

'তৈষ্যাঃ' পৌষপৌর্ণমাস্যাঃ 'ঊর্দ্ধম্' পরস্তাৎ 'অষ্টম্যাং' অষ্টাপদীয়ায়াম্, 'গৌঃ' আলব্ধব্যেতি শেষঃ। ১৪

পৌষ মাসের পৌর্ণমাসীর পরের অষ্টমীতে গোমাংসের দ্বারা মাংসাষ্টকা করিবে। ১৪

তাং সন্ধিবেলাসমীপং পুরস্তাদগ্নেরবস্থাপ্যোপস্থিতায়াং জুহুয়াদ্যৎপশবঃ প্রধ্যায়তেতি। ১৫

'সন্ধিবেলাসমীপং' সূর্য্যোদয়কালাৎ কিঞ্চিৎ পূর্ব্বমেব 'তাং' গাং 'অগ্নেঃ পুরস্তাৎ অবস্থাপ্য' 'উপস্থিতায়াং' তস্যাং সন্ধিবেলায়াম্, সূর্য্যোদয়ক্ষণে ইতি যাবৎ, "যৎ পশবঃ প্রধ্যায়ত" (ম॰ ব্রা॰ ২,২,৫)—'ইতি' মন্ত্রেণ তন্নৈবাগ্নৌ 'জুহুয়াৎ' হুত মিতি। ১৫

---

* ১প্র॰ ৯খ॰ ১—২৪ সূ॰ দেখ।

সন্ধিবেলায়* কিঞ্চিৎ পূর্ব্বেই অগ্নির পূর্ব্বভাগে সেই আলব্ধব্য গাভীটীকে আনিয়া উপস্থিত রাখিবে, পরে সেই সন্ধিক্ষণ উপস্থিত হইলেই "যৎ পশব: প্রধ্যায়ত ( মং ব্রাং ২,২,৫ )"—এইমন্ত্রে ঘৃতাহুতি প্রদান পূর্ব্বক কার্য্যারম্ভ করিবে। ১৫

**হুত্বা চানুমন্ত্রয়েতানু ত্বা মাতা মন্যতামিতি। ১৬**

'হুত্বা' কার্য্যারম্ভদ্যোতিকা মাহুতিং হুত্বা, 'চ' অপি 'তাং' গাম্ "অনু ত্বা ( ম° ব্রা° ২,২,৬ )"—'ইতি' মন্ত্রেণ 'অনুমন্ত্রয়েত' সংজ্ঞপনার্থং নিমন্ত্রয়েদিতি। ১৬

কার্য্যারম্ভ দ্যোতক পূর্ব্বোক্ত আহুতিটি প্রদানানন্তর † "অনু ত্বা ( ম° ব্রা° ২. ২, ৬ )" মন্ত্র পাঠ করত সেই গাভিটিকে অনুমন্ত্রণ অর্থাৎ বধ্য হইবার জন্য নিমন্ত্রণ করিবে। ১৬

**যবমতীভিরদ্ভি:প্রোক্ষেদষ্টকায়ৈ ত্বা জুষ্টাংপ্রোক্ষামীতি। ১৭**

'অষ্টকায়ৈ' অষ্টকানামদেবতায়া: তুষ্ট্যর্থং 'ত্বা' 'জুষ্টাং' প্রীতি-সেবনীয়াং গাম্ 'প্রোক্ষামি' অহম্—'ইতি' মন্ত্রং পঠন্ 'যবমতীভি:' অদ্ভি: 'প্রোক্ষেত্' তাং মালব্ধব্যাং গামিতি। ১৭

---

* রাত্রি ও দিবার যোগক্ষণই এস্থলে সন্ধিবেলা।

† এই সময়েই যবমিশ্রিত জল, পবিত্র, ক্ষুর, শাখা-বিশাখা, বর্হিঃ, ইধ্ম, আজ্য, সমিৎদ্বয় ও স্রুব, এগুলিও স্বসমীপে আবশ্যকানুসারে সাজাইয়া রাখিবে।

"অষ্টকা দেবতার প্রীতি উদ্দেশ্যে প্রীতি পূর্ব্বক সেবনীয় গাভী তোমাকে ধুইতেছি"—এই মন্ত্র পাঠ করত সেই বধ্য গাভিটিকে যব-ভিজান জলে ধৌত করিবে। ১৭

**উল্মুকেন পরিহরেৎ পরিবাজপতিঃ কবিরিতি। ১৮**

"পরিবাজপতিঃ কবিঃ (ছ০ আ০ ১,১,৩,১০)"—'ইতি' মন্ত্রম্পঠন্ 'উল্মুকেন' প্রজ্বলিতাগ্নিনা 'পরিহরেৎ' প্রদক্ষিণীকুর্য্যাৎ তাং গা মিতি। ১৮

"পরিবাজপতি (ছ০ আ০ ১,১,৩,১০)"—এই মন্ত্র পাঠ করত এক মুষ্টি খড় জ্বালাইয়া প্রজ্বলিত উহা লইয়া সেই গাভীকে প্রদক্ষিণ করিবে। ১৮

**অপঃ পানায় দদ্যাৎ। ১৯**

তস্যৈ গবে ইতি শেষঃ। ১৯

সেই গাভিটীকে একটা পাত্রে করিয়া জল খাইতে দিবে। ১৯

**পীতশেষমধস্তাৎপশোরবসিঞ্চেদাত্তংদেবেভ্যোহবিরিতি। ২০**

'পীতশেষং' পানাবশিষ্ট মুদকম্ "আত্তং দেবেভ্যো হবিঃ (ম০ ব্রা০ ২,২,৩)"—'ইতি' মন্ত্রম্পঠন্ 'পশোঃ' তস্যৈব 'অধস্তাৎ 'অবসিঞ্চেৎ' নীচৈঃ সিঞ্চনং কুর্বীত। ২০

পান করিলে পরে যে জল অবশিষ্ট থাকিবে, তাহাতে "আত্তং দেবেভ্যো হবিঃ ( মং ব্রাং ২,২,৭ )"—এই মন্ত্র পাঠ করত সেই গাভীর অধোভাগ শিঞ্চিত করিবে। ২০

**অথৈনামুদগুৎসৃপ্য সংজ্ঞপয়ন্তি। ২১**

'অথ' অনন্তরম্ 'এনাম্' গাম্ 'উদক্' অগ্নেরুত্তরত: 'উৎ-সৃপ্য' উৎসর্পণেন নীত্বা 'সংজ্ঞপয়ন্তি' হন্যুঃ মাংসিনার ঋত্বিজ ইতি। ২২

অনন্তর বধ করিতে প্রস্তুত ঋত্বিক্‌গণ, সেই গাভিটীকে অগ্নির উত্তর দিকে লইয়া কাটিয়া ফেলিবে। ২১

তত্র চ —

**প্রাক্‌শিরসমুদক্‌পদীং দৈবদৈবত্যে দক্ষিণাশিরসং প্রত্যক্‌পদীং পিতৃদৈবত্যে। ২২,২৩**

'দৈবদৈবত্যে' কার্য্যে তাং 'প্রাক্‌শিরসম্ উদক্‌পদীং' কিন্তু পিতৃদৈবত্যে কার্য্যে 'দক্ষিণাশিরসং প্রত্যক্‌পদীং' সংজ্ঞপেয়ু-রিতি। ২২,২৪

তন্মধ্যে যদি দেবকার্য্যে এই ব্যাপার ঘটে ত পশুর মস্তক পূর্ব্বে থাকিবে এবং পাদগুলিকে উত্তরাভিমুখ রাখিতে হইবে;—যদি পিতৃকার্য্যে হয় ত পশুর মস্তক দক্ষিণে থাকিবে এবং পদ-চতুষ্টয়কে পশ্চিমাভিমুখে রাখিতে হইবে*। ২২,২৩

---

* এ নিয়ম কেবল এই স্থানের জন্যই নহে।

**संज्ञप्तायां जुहुयाद्यत्पशुर्मायुमकृतेति । २४**

'संज्ञप्तायां' तस्यां "यत्पशुर्मायुमकृत (म॰ ब्रा॰ २,२,८)" —'इति' मन्त्रेण 'जुहुयात्' आज्य मिति शेषः । २४

সেই গাভিটী কাটা হইলেই "যৎপশু (ম॰ ব্রা॰ ২,২,৮)" —এই মন্ত্রে আজ্য হোম করিবে। ২৪

**पत्नी चोदकमादाय पशोः सर्वाणि स्रोतांसि प्रक्षा-लयेत् । २५**

'च' अपि तदैव 'पत्नी' यजमानस्य, 'उदकम् आदाय' 'पशोः' संज्ञप्तस्य तस्य 'सर्वाणि स्रोतांसि' चक्षुरिन्द्रियादीनि 'प्रक्षालयेत्' । २५

এবং সেই সময়েই যজমানপত্নী, জল দিয়া ছিন্নমুণ্ড গাভিটীর চক্ষুরিন্দ্রিয়াদি * প্রকৃষ্টরূপে ধৌত করিবে। ২৫

**अग्रेण नाभिं पवित्रे अन्तर्धायानुलोम माकृत्य वपा मुद्धरन्ति । २६**

'अग्रेण नाभिं' नाभेरग्रतः नाभिसमीपे 'पवित्रे' 'अन्त-र्धाय', 'अनुलोमं' यथा स्यात्तथा 'आकृत्य' क्षुरेण निम्नाभि-

* মস্তকে চক্ষুরাদি সপ্ত; স্তনচতুষ্টয়, নাভি, শ্রোণি ও গুহ্যদেশ; ১৪ স্থান।

গামি কর্ত্তনং কৃত্বা, ততঃ ‘বপা’ মেহুত্তম্ ‘উৎকৃত্য’ উদ্ধ-রেয়ুঃ। ২৫

নাভির অগ্রেই, পবিত্রদ্বয় অন্তর্হিত করিয়া লোমানু-সরণক্রমে ক্ষুরের দ্বারা নিম্নগামি—চালনে কাটিয়া তথা হইতে বপা * উদ্ধৃত করিবে। ২৭

**তাং শাখাবিশাখয়োঃ কাষ্ঠয়োরবসজ্যাভ্যুক্ষ্য শ্রপয়েৎ। ২৮**

‘শাখা-বিশাখয়োঃ’ এতন্নামকপাত্রয়োঃ ‘কাষ্ঠয়োঃ’ পলাশ-নির্ম্মিতয়োঃ ঊর্দ্ধাধোমুখীভাবাবস্থিতয়োঃ আধারাচ্ছাদনয়োঃ মধ্যে ‘তাং’ বপাং ‘অবসজ্য’ সংস্থাপ্য ‘অভ্যুক্ষ্য’ জলপাতৈঃ ‘শ্রপয়েৎ’ পচেদিতি। ২৭

উদ্ধৃত সেই বপা শাখা-বিশাখা নামক পলাশ কাষ্ঠীয় আচ্ছাদন সহ আধারে রাখিয়া জলের দ্বারা সামান্যরূপ ধুইয়া অগ্নিতাপে সিদ্ধ করিবে। ২৭

**প্রস্রুতায়াং বিশসথেতি ব্রূয়াৎ। ২৯**

* মাংস ও চর্ম্মের মধ্যভাগে সমধিক পরিমাণে স্থিত বশাকে বপা কহে, মেদও কহে। সর্ব্বাঙ্গেই মেদ থাকে পরং আপাতত এই স্থানের মেদই হোমার্থ গ্রহণ করিতে হয়।

'मध्यमस्तिायां' मध्यास्तिायां तस्यां वपायां, 'विशसन' यां विशसनकर्त्तां ब्रूयात् 'इति' 'ब्रूयात्' । २८

এদিকে, সেই গাভীর নাভী সমীপ হইতে কাটিয়া মেদ বাহির করাইয়া ঐ গাভীর চর্ম্ম ছাড়াইতে আদেশ করিবে। ২৮

यथा न प्रागग्नेर्भूमिंशोणितं गच्छेत् । २৫

एवं तत्र विशसने सावधानत्व मवलम्बयन्; —'अग्नेः' 'प्राक्' पुरतः 'भूमिं' 'शोणितं' 'यथा न गच्छेत्' इति । २৫

পরং চর্ম্ম ছাড়াইবার সময়ে যেন অগ্নির পুরোভাগে রক্ত ধারা গড়াইয়া না আইসে। ৩০

शृता मभिघार्योदगुद्वास्य प्रत्यभिघारयेत् । ३०

'शृतां' पक्वां वपाम् 'अभिघार्य' घृतेन, 'उदक्' अग्नेः उत्तरतः 'उद्वास्य' संस्थाप्य 'प्रत्यभिघारयेत्' पुनर्घृतेनैवाभिघारणं कुर्य्यात् । ३०

ঐ বপা সিদ্ধ হইলে পরে উহাতে ঘৃত-সংবরা দিয়া অগ্নির উত্তর ভাগে নামাইয়া রাখিয়া প্রতিসংবরা অর্থাৎ পুনশ্চ তাহাতে ঘৃত-সংবরা দিবে। ৩০

स्थालीपाकावृता वपा मवदाय स्विष्टकृदावृता चाष्टकायै स्वाहेति जुहोति । ३१

ततः शैत्येन कठिनीभूतां तां 'वपाम्' स्थालीपाकरीत्या स्विष्टकृद्रीत्या वा अवदानेन 'अवदाय' कर्त्तयित्वा, कर्त्तित-मंशं गृहीत्वा "अष्टकायै स्वाहा"—'इति' मन्त्रेण तस्य मन्त्रो 'जुहोति' जुहुयात् । ३२

অনন্তর সেই অগ্নিপক্ক বপা শৈত্য-প্রভাবে জমিয়া গেলে স্থালীপাক প্রণালীতে অথবা স্বিষ্টকৃৎ প্রণালীতেই ছুরিকার দ্বারা কাটিয়া কিঞ্চিদংশ গ্রহণ করত "অষ্টকা দেবতার প্রীতির জন্য ইহা স্বীকৃত হউক"—এই মন্ত্রে হোম করিবে। ৩২

**स्थालीपाकावृतान्यत् स्थालीपाकावृतान्यत् । ३२**

'अन्यत्' अवशिष्टकार्यजातं 'स्थालीपाकावृता' स्थालीपाकरीत्यैव कुर्यादिति शेषः । द्विर्वचनं प्रपाठकसमाप्ति-सूचक मिति । ३२ ॥ १०

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे तृतीयप्रपाठके दशम-खण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम् ॥ ३ । १० ॥

॥ अध्यायश्च समाप्तः ॥ ३ ॥

অবশিষ্ট কার্য্য সমস্তই স্থালীপাক নিয়মে করিবে। ৩৩

ইতি তৃতীয় অধ্যায়ের দশম খণ্ডের অনুবাদ সমাপ্ত এবং তৃতীয় অধ্যায়ও সমাপ্ত। ৩

———

**अनु प्रहरति वपाश्रपण्यौ प्राचीमेकशूलां प्रतीचीमितराम् । १**

'अनु' पश्चात्, वपाहोमानन्तरमिति यावत् । 'वपाश्रपण्यौ' वपाश्रपणसाधन्यौ ते पूर्वोक्ते शाखा-विशाखे 'प्रहरति' परिहरेत्, प्रक्षिपेत् । क्व ? पूर्वोक्तन्यायात् तत्रैवाग्नौ । तत्र च प्रहरणेऽयं नियमः,—'एकशूलां' शाखानामिकां वपाश्रपणीं 'प्राचीं' प्रागग्राम्, 'इतराम्' अपरां विशाखानामिकां वपाश्रपणीं 'प्रतीचीं' प्रत्यगग्राम् ; प्रहरेदिति योज्यम् । १

বপাপাক কর্ম্ম সম্পন্ন হইলে পরে সেই বপাশ্রপণী-দ্বয় * সেই অগ্নিতে ফেলিয়া দিবে ; তন্মধ্যে একশূলাটীকে পূর্ব্বাগ্র করিয়া এবং অপরটীকে পশ্চিমাগ্রা করিয়া ফেলিবে †। ১

* অর্থাৎ উপর্য্যধোভাবে যুগ্ম, পলাশ কাষ্ঠ নির্ম্মিত, বপা পাক সাধন পাত্রদ্বয়। একটিতে বপা রাখিয়া সিদ্ধ করা হয় এবং আর একটি তদুপরি আচ্ছাদিত করা হয় ; তন্মধ্যে সেই ঊর্দ্ধমুখ পাত্রটীকে শাখা কহে, একশূলাও কহে, ইহাতে বপা রক্ষিত হয় এবং তদুপরি আচ্ছাদনার্থ অধোমুখ স্থাপিত পাত্রটিকে বিশাখা কহে।

† ইহা সেই অগ্নিতেই নিক্ষিপ্ত হইয়া থাকে বলিয়া ইহাকে বপাশ্রপণী হোম কহে।

অবদ্যন্ত্যবদানানি সর্ব্বাঙ্গেভ্যোঽন্যত্র বামাচ্চ সক্থ্নঃ ক্লোম্নশ্চ। ২

'বামাৎ' সক্থ্নঃ, 'ক্লোম্নঃ চ', অন্যত্র, বামসক্থি ক্লোম চ বর্জয়িত্বা অন্যেভ্যঃ 'সর্ব্বাঙ্গেভ্যঃ' 'অবদানানি' মাংসানি 'অবদ্যন্তি' ছুরিকা খণ্ডখণ্ডীকুর্ব্বন্তি। ২

বাম সক্থি (উরু) ও ক্লোম (পিত্তকোষ) ব্যতীত সমস্ত অঙ্গ হইতেই খণ্ডখণ্ডীকৃত ভাবে মাংস গ্রহণ করিবে। ২

বামং সক্থ্যন্বষ্টক্যায় নিদধ্যাৎ। ২

তদবখণ্ডিতং 'বামং সক্থি' 'অন্বষ্টক্যায়' অনুপদবক্ষ্যমাণায় কর্ম্মণে 'নিদধ্যাৎ' সংস্থাপয়েৎ। ২

বাম সক্থিটি সমস্তই 'অন্বষ্টক্য' কার্য্যে ব্যবহারার্থ থাকিবে*। ৩

* এতাবতা অষ্টকা কার্য্যে বাম সক্থি ও ক্লোম ভিন্ন অপর সমস্ত মাংসই গ্রহণীয় হইল এবং অন্বষ্টক্য (পরেই বলা হইতেছে) কার্য্যে বাম সক্থি মাত্র ব্যবহৃত হইবে স্থিরীকৃত হইল পরং ক্লোম অব্যবহার্য্যই থাকিল সুতরাং উহা ফেলিয়া দিবে॥

तस्मिन्नेवाग्नौ श्रपयत्योदनचरुञ्च मांसचरुञ्च पृथङ्-मेक्षणाभ्यां प्रदक्षिणमुदायुवन्। ४

'तस्मिन्नेव' एकस्मिन् 'अग्नौ' 'ओदनचरुञ्च मांसचरुञ्च' उभावेव चरू 'पृथङ्मेक्षणाभ्यां पृथक्पृथक्स्थापिताभ्यां मेक्षणाभ्यां 'प्रदक्षिणं' दक्षिणावर्त्तेन मेक्षणचालनं यथा स्यात्तथा 'उदायुवन्' उर्द्धमीषदक्षिप्यन् 'श्रपयति' श्रपयेत्, पचेदिति। ४

সেই এক অগ্নিতেই* ওদনচরু ও মাংসচরু; এ উভয় চরুই পাক করিবে পরং দুই চরুই মধ্যে মধ্যে পৃথক্ পৃথক্ দুই মেক্ষণ দ্বারা ঘাঁটিয়া দিতে হইবে †। ৪

শৃতাবভিঘার্য্যোদগুদ্বাস্য প্রত্যভিঘারয়েৎ। ৫

'শৃতৌ' তৌ চরূ 'অভিঘার্য্য' ঘৃতেন, 'উদক্' অগ্নেরুত্তরতঃ 'উদ্বাস্য' সংস্থাপ্য 'প্রত্যভিঘারয়েৎ' ঘৃতেনৈব। ৫

ঐ চরুদ্বয় সুসিদ্ধ হইলেই ঘৃত-সংবরা দিয়া অগ্নির উত্তর ভাগে নামাইয়া তাহাতে পুনশ্চ ঘৃত-সংবরা দিবে। ৫

* অর্থাৎ আমিষ নিরামিষের বিভিন্ন ব্যবস্থা হইবে না।

† যাহাতে উপর্য্যধো ও চতুষ্পার্শ্বে এক রস সুপক্ব হয় এস্থলে 'পৃথক্ পৃথক্ দুই মেক্ষণ দ্বারা' বলায় ইহাই প্রকাশ পাইতেছে যে মাংসের হাতা,পায়সের হাঁড়িতে এবং পায়সের হাতা মাংসের হাঁড়িতে দেওয়া নিষিদ্ধ।

कंसे रस मवासिच्य प्लक्षशाखावति प्रस्तरेऽवदानानि कृत्वा स्थालीपाकावृतावदानानां कंसेऽवद्यति स्विष्टकृतश्च पृथक् । ६

मांसचरुस्थालीतः निषीच्य 'रसं' मांसयूषं 'कंसे' कांस्य-पात्रे 'अवासिच्य' पातयित्वा 'प्लक्षशाखावति' प्लक्षशाखा-निर्म्मिताच्छादनविशिष्टे 'प्रस्तरे' प्रस्तरनिर्म्मितकुण्डे 'अवदा-नानि' यूषहीनमांसखण्डानि 'कृत्वा' स्थापयित्वा 'च' अपि 'स्विष्टकृतः' स्विष्टकृद्यागार्थं 'पृथक् कंसे' पूर्वस्थापित-यूषाधारातिरिक्तकांस्यपात्रे 'स्थालीपाकावृता' स्थालीपाक-रीत्या 'अवदानानां' मांसानां किञ्चिदंशम् 'अवद्यति' सङ्कल्प्य गृह्णाति । ६

মাংসের যূষটুক্ একটি কাংস্য পাত্রে ঢালিয়া রাখিয়া মাংসগুলি একটী পাথরের কুণ্ডীতে রাখিবে এবং পুনশ্চ ঐ মাংস হইতেই কিঞ্চিদংশ স্থালীপাক নিয়মে কাটিয়া লইয়া স্বিষ্টকৃৎ যাগের জন্য অপর কাংস্য পাত্রে রাখিবে। ৬

चरोरुद्धृत्य बिल्वमात्र मवदानैः सह यूषेण सन्नयेत् । ७

ओदनचरुस्थालीतः 'बिल्वमात्र' बिल्वप्रमाणं 'चरोः' अंशम् 'उद्धृत्य' 'अवदानैः' प्लक्षशाखाच्छादितप्रस्तरपात्र-स्थितैः मांसखण्डैः 'सह' 'यूषेन' कांस्यपात्रस्थेन मांसरसेन

'चरुतोऽपि चरोरुद्धृतात् तथैव यूषपात्रे यूषमध्ये एव स्थापये-दिति । ७

ওদন চরুর স্থালী হইতে বেল-প্রমাণ চরু লইয়া (সেই পাথর বাটিতে রক্ষিত) মাংস খণ্ডের সহিত (সেই কাংস্য-পাত্রস্থ) যূষে মিশাইবে। অর্থাৎ সেই যূষের পাত্রে যূষের মধ্যে রাখিবে। ৭

चतुर्गृहीत माज्यं गृहीत्वाष्टर्चप्रथमया जुहुयादग्नाव ग्निरिति । ८

'चतुर्गृहीतम् आज्यम्' (पूर्ववत्) गृहीत्वा 'अष्टर्च-प्रथमया' अष्टाना मृचां समाहारोऽष्टर्चम् (म० ब्रा० २,२,९—१६), तत्र या प्रथमा ऋक्, तया 'अग्नावग्निः' (म० ब्रा० २,२, ९)—'इति' 'अनया जुहुयात्' गृहीतं तत् । ८

পূর্ব্বোক্ত রীতিতে চতুর্গৃহীত আজ্য গ্রহণ করিয়া 'অগ্না-বগ্নিঃ (ম০ ব্রা০ ২,২,৯—১৬)'—ইত্যাদি মন্ত্রাষ্টকের প্রথম মন্ত্রপাঠ করিয়া হবন করিবে। ৮

सन्नीतात् तृतीयमात्र मवदाय द्वितीयातृतीयाभ्यां जुहोत्युत्तरस्यां स्वाहाकारं दधात्येव मेवावरे चतुर्थी-पञ्चमीभ्याम्षष्ठीसप्तमीभ्याञ्च शेष मवदाय सौविष्ट-कृत मष्टम्यां जुहुयात् । ९

'সমীতাৎ' (পূর্বানীতাৎ) যূষপাত্রে নীতাৎ বিল্বপ্রমাণাৎ ওদনচরোঃ 'তৃতীয়মাত্রম্' একতৃতীয়াংশম্ 'অবদায়' অর্জয়িত্বা 'দ্বিতীয়াতৃতীয়াভ্যাম্' "ঔলুখলাঃ—ইড়ায়াস্পদম্ (ম০ ব্রা০ ২,২,১০—১১)"—ইত্যেতাভ্যা মৃগ্‌ভ্যাং 'জুহোতি' জুহুয়াৎ। তত্র চ 'উত্তরস্যাম্' তৃতীয়স্যাম্ "ইড়ায়াস্পদম্"—ইত্যেতস্যাম্ এব মন্ত্রে 'স্বাহাকারং দধাতি' স্বাহাপদং প্রযুঞ্জ্যাৎ। 'অবরে' অপরে দ্বে তৃতীয়মাত্রে 'চতুর্থী–পঞ্চমীভ্যাম্' "একৈব সা যা পূর্বা—একৈব সাধা প্রথমা (ম০ ব্রা০ ২,২,১২—১৫) ইত্যেতাভ্যাম্ ঋগ্‌ভ্যাং ষষ্ঠী-সপ্তমীভ্যাং "যা দেবাঃ প্রতি—সংবৎসরস্য প্রতিমা (ম০ ব্রা০ ২,২, ১৪—১৪"—ইত্যেতাভ্যাং জুহুয়াদিতি। 'সৌবিষ্টকৃতম্' স্বিষ্টকৃদর্থং 'অষ্টম্' ইত্যেতাভ্যাং ঋগ্‌ভ্যাং 'চ' এব মেব "উত্তরস্যাং স্বাহাকার"—ইত্যেতন্নিয়মেন স্থালীপাকরীত্যা যদ্ গৃহীতম্, তৎ 'অবদায়' গৃহীত্বা অষ্টম্যা "অগ্নিরমো (ম০ ব্রা০ ২,২, ১৬)"—ইত্যনয়র্চা 'জুহুয়াৎ'। ৫

পূর্ব্বোক্ত বিল্ব প্রমাণ যে ওদনচরু মাংসের সহিত মিশাইয়া যুষের মধ্যে নীত হইয়াছে, তাহা হইতেই এক তৃতীয়াংশ গ্রহণ করিয়া দ্বিতীয় ও তৃতীয় মন্ত্রে একটী আহুতি প্রদান করিবে; তাহার তৃতীয়টীর শেষেই স্বাহা শব্দ প্রয়োগ করিবে। অপর দুই তৃতীয়াংশও চতুর্থ ও পঞ্চম মন্ত্রে এবং ষষ্ঠ ও সপ্তম মন্ত্রে, এইরূপ নিয়মে অর্থাৎ শেষ মন্ত্রের শেষে স্বাহা যোগ করিয়া যথাক্রমে দুইটী আহুতি প্রদান করিবে। সর্ব্বশেষে অষ্টম মন্ত্রটি পাঠ

করিয়া স্বিষ্টকৃৎ যাগের জন্য পূর্ব্ব-গৃহীত (পৃথক্কাংস্য-পাত্রে রক্ষিত) মাংস খণ্ডগুলি হবন করিবে। ৯

मांसाष्टकाया: अवश्यकर्त्तव्यतां सुपदिशति,—

यद्यु वा अल्पसम्भारतमः स्यादपि पशुनैव कुर्वीतापिवा स्थालीपाकं कुर्वीतापि वा गोग्रास माहरेदपि वारण्ये कक्ष मुपाधाय ब्रूयादेषा मेऽष्टकेति—न त्वेव न कुर्वीत न त्वेव न कुर्वीत। १० ॥ १

'यदि' 'उ' अपि 'वै' निश्चयेन 'अल्पसम्भारतमः' अत्याल्पा-योजनः पुरुषः स्यात्, 'अपि' तथापि 'पशुना' समानां ग्राम्याणां पशूनां मध्यतमेन येन केनापि 'कुर्वीत' 'एव' सम्पादयीतैव एता मष्टकाम्। 'अपि वा पश्वभावेऽपि 'स्थालीपाकं' 'कुर्वीत' एव। 'अपि वा' स्थालीपाककरणसामर्थ्याभावेऽपि 'गोग्रासम्' 'आहरेत्';—एतेनापि सिद्धेमामाष्टकाकृत्यम्। अपि वा 'अरण्ये' 'कक्षम् उपाधाय' कक्ष'दर्शयित्वा, ऊर्द्ध्वबाहुर्भूत्वेति यावत्, 'एषा मे अष्टका'—'इति' 'ब्रूयात्,' एतेनापि सिद्धेमामाष्टका कृत्यम्। 'तु' प्रत्युत गोपश्वलाभे मांसाष्टकां 'न कुर्वीत'—इति 'न एव'। द्विर्वचनं प्रपाठकसमाप्तिद्योतकमिति समाप्ता मांसाष्टका। १० ॥ १

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे चतुर्थप्रपाठके प्रथमखण्डस्य सामश्रमिकृतं व्याख्यानं समाप्तम् ॥ ४ । १ ॥

যদিও বিশেষ আয়োজন না করিতে পারে, তথাপি পশু দ্বারাই মাংসাষ্টকা করিবে। যদি পশুর দ্বারা করিতে না পারে ত স্থালীপাকের দ্বারা করিবে। অভাবে গোগ্রাস দান করিলেও চলিবে। তাহার সামর্থ্যও না থাকিলে বনে গিয়া বাহুদ্বয় তুলিয়া বলিবে—'এই আমার মাংসাষ্টকা'। পরং 'মাংসাষ্টকা' করিবে না ইহা কোন রূপেই হইতে পারে না ॥ ১০। ১

(১) মাংসষ্টকা সমাপ্ত।

ইতি চতুর্থ প্রপাঠকের প্রথম খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ৪,১

অন্বষ্টক্য মাহ,—

**শ্বস্ততোঽন্বষ্টক্য মপরশ্বো বা। ১**

'ততঃ' অষ্টকাকার্য্যাদনন্তরম্। 'শ্বঃ' দ্বিতীয়দিনে 'অপরশ্বঃ' তৃতীয়দিনে 'বা' 'অন্বষ্টক্যম্' অন্বষ্টকাখ্যং কুর্য্যাদিতি। ১

অষ্টকা কার্য্যের পরদিনে বা তৎপরদিনে অন্বষ্টক্য করিবে। ১

**দক্ষিণাপূর্ব্বেঽষ্টমদেশে পরিবারয়ন্তি তথোত্তরং তথাস্তৃতৈঃ ক্রান্তম্। ২**

वास्तुभूमौ 'दक्षिणपूर्वे' दक्षिणपूर्वयोर्दिशोरन्तराले आग्नेयकोणे, 'अष्टमदेशे' वास्तुस्थानाष्टमे भागे, 'तदायतं' दक्षिणपूर्वायतं स्थानम्, 'तदामुखैः' आग्नेयाभिमुखैः स्थापित-द्रव्यादिभिः 'शरणम्' अत्यष्टकम् कार्यं यथा स्यादेवं प्रशस्तं कृत्वा 'परिवारयन्ति' परितः आच्छादयन्ति, आच्छादयेयुर्जना यजमानकर्मकरा इति। २

বাস্তু ভূমির আগ্নেয় কোণে, অষ্টমভাগ স্থান ব্যাপিয়া, দক্ষিণ-পূর্ব্ব দিকে বিস্তৃত, ঐ আগ্নেয়াভিমুখে স্থাপিত দ্রব্যাদির দ্বারা কার্য্য সম্পন্ন করিবার ব্যাঘাত না হয়, এরূপ প্রশস্ত একটি মণ্ডপ প্রস্তুত করাইবে। ২

चतुरवरार्ध्यान् प्रक्रमान् पश्चादुपसञ्चार उत्तरार्द्धे परिवृतस्य लक्षणं कृत्वाग्निं प्रणयन्ति। ३

'परिवृतस्य' तस्य मण्डपस्य 'अवरार्ध्यान्' अपरार्द्धे विहितान् 'चतुःप्रक्रमान्' अन्यूनान् द्वादशपदभूमीः विहाय ततः 'पश्चात्' 'उपसञ्चारः' गमनागमनमार्गः भवेत्, 'उत्तरार्द्धे' तु 'लक्षणं' पूर्वोक्तं 'कृत्वा' 'अग्निं प्रणयन्ति'। ३

সেই মণ্ডপের মধ্যে উপরিভাগে অন্যূন দ্বাদশ পদ ভূমি ত্যাগ করিয়া তৎপশ্চাৎ গমনাগমনের পথ রাখিয়া নিম্নার্দ্ধে লক্ষণ করিয়া তাহাতে অগ্নি প্রণয়ণ করিবে। ৩

पश्चादग्नेरुलूखलं दृंहयित्वा सकृत्सङ्गृहीतं व्रीहि-मुष्टिमवहन्ति सव्योत्तराभ्यां पाणिभ्याम्। ४

'अग्नेः पश्चात्' उलूखलं दृंहयित्वा दृढं स्थापयित्वा तत्र 'सकृत्' एकवारेणैव 'संगृहीतं' 'व्रीहिमुष्टिम्' कतिपयमुष्टि-परिमितं धान्यं यथा च स्यात् सम्यक् तेन 'सव्योत्तराभ्याम्' उभाभ्यामेव 'पाणिभ्यां' मुसलं गृहीत्वा 'अवहन्ति' अवहन्यात्। ४

অগ্নির পশ্চাদ্ভাগে দৃঢ়রূপে উদূখল স্থাপন করিয়া তাহাতে একবারেই কয়েক মুষ্টি পরিমাণ ধান্য লইয়া উভয় হস্তে মুশল ধরিয়া ধান্যাবঘাত করিবে। ৪

यदा वितुषाः स्युः सकृदेव सुफलीकृतान् कुर्वीत ।५

तेनावघातेन 'यदा' ते धान्यसङ्घाताः 'वितुषाः' विगततुषाः 'स्युः' तदा 'सकृदेव' एकवारेणैव तान् अवहतधान्यसमूहान् 'सुफलीकृतान्' सूर्पादिना तुषान् पृथक्कृत्य तण्डुलरूपान् 'कुर्वीत'। ५

পূর্ব্ববিহিত অবঘাতের দ্বারা যখন ধান্যগুলি তুষসম্বন্ধ-শূন্য হইবে তখন শূর্পাদির দ্বারা ঝাড়িয়া সেই তুষগুলি উড়াইয়া দিবে (এইরূপে তণ্ডুল প্রস্তুত হইল)। ৫

अथास्यास्तु सक्थ्नो मांसपेशीमवकृत्य नवायां सूनायां मध्यमश्छेदयेद्यथा मांसाभिघारैः पिण्डा भविष्यन्तीति। ६

'अथ' अनन्तरं 'च' 'सव्यात्' अष्टकार्थे हतायाः गोः 'सक्थ्नः' रक्षितवामसक्थिविभागात् 'मांसपेशीम्' 'अवकृत्य' कर्त्तनेन गृहीत्वा 'नवायां' 'सूनायां' व्यञ्जनकर्त्तन्यां तथा 'अणुशः' छेदयेत् 'यथा' च कर्त्तिताः ते 'मांसाभिघाराः' घृतमिश्रिताः सन्तः 'पिण्डाः' पिण्डाकाराः भवेयुर्नाम। ६

এ দিকে সেই পূর্ব্ব-রক্ষিত বাম উরু হইতে মাংস-পেশীগুলি কাটিয়া লইয়া নূতন বঁটিতে অতি সূক্ষ্মরূপে কুচি কুচি করিয়া কাটিবে; এত কুচি কুচি করিবে, যাহাতে উহা ঘৃত-সংবরায়ুক্ত হইলেই অর্থাৎ কিঞ্চিৎ ঘাঁটিলেই পিণ্ডাকার হইয়া যাইবে অর্থাৎ দলা বাঁধিয়া যাইবে। ৬

तस्मिन्नेवाग्नौ श्रपयत्योदनचरुञ्च मांसचरुञ्च पृथङ्-मेक्षणाभ्यां प्रसव्य मुदायुवन्। ७

'तस्मिन्नेव' एकस्मिन् 'अग्नौ' 'ओदनचरुञ्च मांसचरुञ्च' उभावेव चरू 'पृथङ्मेक्षणाभ्यां' पृथक् पृथक् स्थापिताभ्यां मेक्षणद्वयाभ्यां 'प्रसव्यं' वामावर्त्तेन मेक्षणचालनं यथा स्यात् तथा 'उदायुवन्' ऊर्द्ध्वमीषन्मिश्रयन् 'श्रपयति' श्रपयेत्, पचेदिति। ७

शृतावभिघार्य्य दक्षिणोद्वास्य न प्रत्यभिघारयेत्। ८

'शृतौ' तौ चरू 'अभिघार्य्य' घृतेन, 'दक्षिणा' अग्नेर्दक्षिणतः 'उद्वास्य' उत्तार्य्य 'न प्रत्यभिघारयेत्' अष्टकायां मिथ्या प्रत्यभिघारणं न कुर्वीतेति। ८

ঐ চরুদ্বয় সুসিদ্ধ হইলেই ঘৃত-সংবরা দিয়া অগ্নির দক্ষিণে নামাইবে এবং তাহাতে পূর্ব্ববৎ পুনশ্চ ঘৃত-সংবরা দিবে না। ৮

**দক্ষিণার্দ্ধে পরিবৃতস্য তিস্রঃ কর্ষূঃ খানয়েৎ পূর্ব্বোপক্রমাঃ প্রাদেশায়ামাশ্চতুরঙ্গুলপৃথ্বীস্তথাবখাতাঃ। ৯**

'পরিবৃতস্য' তস্য মণ্ডপস্য 'দক্ষিণার্দ্ধে' দক্ষিণৈকদেশে 'তিস্রঃ কর্ষূঃ' ত্রীন্ গর্ত্তান্ 'খানয়েৎ'; তাশ্চ কর্ষবঃ 'পূর্ব্বোপক্রমাঃ' পূর্ব্বদিগারভ্য ক্রমেণারব্ধাঃ, 'প্রাদেশায়ামাঃ' প্রাদেশপরিমিত-দীর্ঘাঃ, 'চতুরঙ্গুলপৃথ্বীঃ'; চতুরঙ্গুলপ্রশস্তাঃ, 'তথা অবখাতাঃ' চতুরঙ্গুলখাতবিশিষ্টাঃ ভবেয়ুরিতি। ৯

পরিবৃত সেই যজ্ঞমণ্ডপের দক্ষিণাংশে তিনটি গর্ত্ত খনন করাইবে; ঐগুলি দীর্ঘে প্রাদেশ পরিমিত, প্রশস্তে চতুরঙ্গুল মাত্র এবং সেই চতুরঙ্গুল খাতও হইবে। ৯

**পূর্ব্বস্যাঃ কর্ষ্বাঃ পুরস্তাল্লক্ষণং কৃত্বাগ্নিং প্রণয়ন্ত্য-পরেণ কর্ষূঃ পর্য্যাহৃত্য লক্ষণে নিদধ্যাৎ। ১০,১১**

'পূর্ব্বস্যাঃ কর্ষ্বাঃ' প্রথমস্য গর্ত্তস্য 'পুরস্তাৎ' 'লক্ষণং' পূর্ব্বোক্তরূপং 'কৃত্বা' তত্র 'অগ্নিং' 'প্রণয়ন্তি' প্রণয়েয়ুরিতি। কিঞ্চ; 'অপরেণ কর্ষূঃ' কর্ষূণাম্ অপরপার্শ্বেঽদূরে এব অগ্নিং 'পর্য্যাহৃত্য' পরিত আহৃত্য 'লক্ষণে' পূর্ব্বোক্তে 'নিদধ্যাৎ' স্থাপয়েৎ। ১০,১১

প্রথম গর্ত্তটির সম্মুখেই লক্ষণ পূর্ব্বক অগ্নি প্রণয়ন করিবে এবং যে লক্ষণদ্বয়ে অগ্নি আহৃত হইবে, উহা সেই গর্ত্তগুলির অনতিদূরে অপর পার্শ্বে রাখিয়া দিবে। ১০,১১

**সকৃদাচ্ছিন্নং দর্ভমুষ্টিং স্তৃণোতি কর্ষূশ্চ পূর্ব্বোপক্রমাঃ। ১২,১৩**

**'আচ্ছিন্ন' ঈষচ্ছিন্নং কিঞ্চিন্মূলচ্ছিন্নং 'দর্ভমুষ্টিম্' 'সকৃৎ' একবারং 'স্তৃণোতি' স্তৃণুয়াৎ, অগ্নেশ্চতুর্দিক্ষু। 'চ' অপি 'পূর্ব্বোপক্রমাঃ কর্ষূঃ' স্তৃণুয়াদেব। ১২,১৩**

মূল ভাগে কিঞ্চিৎ ছিন্ন কুশামুষ্টি একবারেই অগ্নির চতুর্দ্দিকে ছড়াইয়া দিবে এবং পূর্ব্বাদিক্রমে সেই গর্ত্তগুলিও তাহাতে আস্তৃত করিবে। ১২,১৩

**পশ্চাৎ কর্ষূণাংস্তর মাস্তারয়েদ্দক্ষিণাগ্রৈঃ কুশৈর্দক্ষিণাপ্রবণম্। ১৪**

**'কর্ষূণাং' মধ্যানাং 'পশ্চাৎ' 'দক্ষিণাগ্রৈঃ কুশৈঃ' 'দক্ষিণাপ্রবণম্' 'স্তরম্' 'আস্তারয়েৎ'। ১৪**

ঐ গর্ত্তত্রয়ের পশ্চাদ্ভাগে দক্ষিণাগ্র কতিপয় কুশার দ্বারা দক্ষিণা-প্রবণ স্বরূপে স্বস্তরাস্তরণ করিবে। ১৪

**তস্মিন্নুপদধ্যাদাসনম্। ১৫**

'তত্র' তস্মিন্নেব দেশে 'দর্বী' কাষ্ঠাসনং 'চ' 'উদগ্ধ্যাৎ' স্থাপয়েদিতি। ১৫

সেই স্থলেই দর্বীও (পাঁড়ি) স্থাপন করিবে। ১৫

অস্মা আহরন্ত্যেকৈকশঃ সব্যং বাহুমনু মাংসচর্ব্বৌ মেক্ষণে কংসং দর্বী মুদক মিতি। ১৬

'অস্মৈ' অস্য যজমানস্য 'সব্যং' বাহুম্ 'অনু' অধীনস্য বামভাগে ইতি যাবৎ 'মাংসচর্ব্বৌ' মাংসৌদনয়োঃ 'মেক্ষণে' অন্নাব্যাবর্ত্তনসাধনে 'কংসম্' অন্নাদ্যাধারভূতং কাংস্যপাত্রম্ 'দর্বীম্' পরিবেশনসাধনম্, 'উদকম্' চ 'একৈকশঃ' ক্রমাৎ 'আহরন্তি' আহৃত্য স্থাপয়েয়ুঃ। ১৬

এই যজমানের বামভাগে মাংস ও চরুর হাঁড়িদ্বয়, এবং উহাদের হাতাদ্বয়, কাংস্যপাত্র, পরিবেশনের হাতা ও জল আহৃত হইয়া রক্ষিত থাকিবে। ১৬

পত্নী বর্হিষি শিলাং নিধায় স্থগরং পিনষ্টি তস্যামেবাঞ্জনং নিঘৃষ্য তিস্রো দর্ভপিঞ্জুলীরঙ্‌ক্তি সব্যন্তরালোলস্তোপকল্পয়েৎ সোমদগ্ধাস্ত্র। ১৭—২০

'পত্নী' যজমানস্য, 'বর্হিষি' কুশোপরি 'শিলাং' পেষণাধারভূতাং 'নিধায়' সংস্থাপ্য, তত্র 'স্থগরং' চন্দনাদিকং গন্ধদ্রব্যং 'পিনষ্টি' পেষণং কুর্য্যাৎ। কিঞ্চ 'তস্যাম্' এব শিলায়াম্

'अञ्जनं' स्त्रीवीर्यं 'पिष्ट्वा' अर्पयित्वा तेन 'तिस्रः दर्भपिञ्जूलीः' 'व्य-अन्तराः' अन्तरः पुनःपुनरवकाशः, तत्सहिताः कृत्वा 'अञ्जति' अञ्जयेत्। 'च' अपि "तैलम्" 'उपकल्पयेत्' कारयेत-मङ्गलाद्गिना येनयेनैव वा तिलानाम्। 'क्षौमदशां' क्षुमनिर्मित-वसनस्य 'दशां' प्रान्तस्थितदशाखण्डम् 'च' अपि 'उपकल्पयेत्' क्षौमवसनप्रान्ततो निष्काश्य रचयेत्। १७—२०

যজমান পত্নী, পাতিত কুশাসমূহের উপরি শিলা রাখিয়া তাহাতে স্থগর ( চন্দ্রনাদি ) পেষণ করিবে। এবং তাহাতেই অঞ্জন ঘষিয়া ;সেই অঞ্জন দ্বারা তিনটি দর্ভপিঞ্জূলী, ব্যন্তরা করিয়া অর্থাৎ কিঞ্চিৎ কিঞ্চিৎ ফাঁক রাখিয়া ( সজারুর কাঁটার ন্যায় ) রঙ্গাইবে। সেই শিলাতেই তৈলও সম্পাদন করিবে এবং রেশমী বস্ত্রের দশী হইতে সূত্র নিষ্কাশন করিয়াও রাখিবে। ১৭—২০

**शुचौ देशे ब्राह्मणाननिन्द्यानयुग्मानुदङ्मुखानुप-वेश्य दर्भान् प्रदायोदकपूर्वं तिलोदकं ददाति पितु-र्नाम गृहीत्वासावेतत्ते तिलोदकं ये चात्र त्वा मनु याश्च त्व मनु तस्मै ते स्वधेति। २१**

'शुचौ देशे' पवित्रे स्थाने ( कर्तृणां 'दर्भिषत एव, यथा च तेषा मङ्गल एव कर्तृभिष्काः स्युः) 'अनिन्द्यान्' पाङ्क्तेयान्, 'अयुग्मान्' त्रीन् 'ब्राह्मणान्' 'उदङ्मुखान्' 'उपवेश्य' तेभ्यो

'দর্ভান্' আস্তরণার্থং 'প্রদায়', 'পিতুঃ' স্বস্য 'নাম' 'গৃহীত্বা' "অসাবেতত্তে"—ইত্যাদিমন্ত্রেণ 'উদকপূর্বং' উদকদানপূর্বম্, 'তিলোদকম্' তিলৈর্মিশ্রিত মুদকং 'দদাতি' দদ্যাত্। ২১

সেই তিনটি গর্তের দক্ষিণে কুশাসনে পাঁক্তেয় ব্রাহ্মণত্রয়কে উত্তরাভিমুখে বসাইয়া স্বীয় পিতার নামোচ্চারণ করত তাঁহাদের এক জনার হস্তে প্রথমে কিঞ্চিৎ জল দিয়া তৎপরে "অসাবেতৎতে"—ইত্যাদি মন্ত্র পাঠ করত তিলমিশ্র উদক দান করিবে। ২১

অপ উপস্পৃশ্যৈব মেবেতরয়োঃ। ২২

'ইতরয়োঃ' স্বপিতামহপ্রপিতামহয়োঃ প্রতিনিধিব্রাহ্মণয়োঃ অপি 'এব মেব' উদকপূর্বং তিলোদকদানম্, পরম্ 'অপ উপস্পৃশ্য' জলস্পর্শনং কৃত্বা। একস্মৈ ব্রাহ্মণায় স্বপিতৃনামোচ্চারণপূর্বক মুদকদানং ত মনু তিলোদকদানঞ্চ কৃত্বা ততো জলস্পর্শেন হস্তধৌতং কৃত্বৈবাপরস্মৈ দ্বিতীয়ব্রাহ্মণায় স্বপিতামহনামোচ্চারণপূর্বক মুদকদানং ত মনু তিলোদকদানঞ্চ প্রকৃত্য ততঃ পুনরপি জলস্পর্শং প্রকৃত্য তৃতীয়ব্রাহ্মণায় স্বপ্রপিতামহনাম্নোচ্চারণপূর্বক মুদকদানং ত মনু তিলোদকদানঞ্চ কুর্য্যাদিতি। ২২

পিতামহ ও প্রপিতামহের প্রতিনিধি স্বরূপে অপর ব্রাহ্মণ দুইটিকেও ঐরূপ জল দান পূর্ব্বক তিলজল দান

করিবে পরং একজনাকে দিয়া অপরকে দি'বার সময়ে হস্ত ধৌত করিতে হইবে। ২২

तथा गन्धान् । २३

'गन्धान्' अपि तेभ्यः 'तथा' एव दद्यात् । २३

গন্ধাদিও সেইরূপেই তাঁহাদিগকে প্রদান করিবে। ২৩

अग्नौ करिष्यामीत्यामन्त्रणं होष्यतः । २४

'होष्यतः' होमं करिष्यतो यजमानस्य "अग्नौ करिष्यामि" —'इति' उक्त्वा 'आमन्त्रणं' कर्त्तव्यमिति । २४

হোম করিবার পূর্ব্বেই যজমান, সেই ব্রাহ্মণত্রয়কে জিজ্ঞাসাকরিবে,—'অগ্নিতে পিতৃগণের অর্চ্চনা করিব ?'। ২৪

कुर्वित्युक्ते कंसे चरुं समवदाय मेक्षणेनोपघातं जुहुयात् स्वाहा सोमाय पितृमत इति पूर्वां स्वाहाग्नये कव्यवाहनायेत्युत्तराम् । २५ ॥ २ ॥

तैः आमन्त्रितब्राह्मणैः "कुरु"—'इति' 'उक्ते' होमकरणे प्रवृत्तो यजमानः 'कंसे' कांस्यपात्रे 'चरुम्' ओदनचरुं मांसचरुञ्च 'समवदाय' एकीकृत्य 'मेक्षणेन' तदीयं किञ्चिद् गृहीत्वा 'उपघातं जुहुयात्' उपघातनामकहवनं यागारम्भसूचकं होमं कुर्यात् । तत्र 'पूर्वाम्' आहुतिं "स्वाहा सोमाय पितृमते"—

इति, 'उत्तराम्' आहुतिं "स्वाहाग्नये कव्यवाहनाय"—'इति'। २५ ॥ २ ॥

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे चतुर्थप्रपाठके द्वितीयखण्डस्य
व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम् ॥ ४ । २ ॥

সেই জিজ্ঞাসিত ব্রাহ্মণগণ, এক বাক্যে 'কর' বলিলে কাংস্য পাত্রে মাংসচরু ও ওদনচরু, উভয় চরুই একত্র গ্রহণ করিয়া তাহার কিঞ্চিদংশ মেক্ষণের দ্বারা লইয়া উপঘাত হোম* করিবে। তন্মধ্যে "স্বাহা সোমায় পিতৃমতে ( ম০ ব্রা০ ২,৩,১ )"—এই মন্ত্রে প্রথম আহুতি প্রদত্ত হইবে এবং "স্বাহাগ্নয়ে কব্যবাহনায় ( ম০ ব্রা০ ২,৩,২ )"—এই মন্ত্রে দ্বিতীয় আহুতি প্রদত্ত হইবে। ২৫ ॥ ২ ॥

চতুর্থ অধ্যায়ের দ্বিতীয় খণ্ডের অনুবাদ সমাপ্ত। ৪,২

अत ऊर्द्ध्वं प्राचीनावीतिना वाग्यतेन कार्य्यम् । १

* প্রারম্ভ সূচক হোমকে উপঘাত হোম কহে। ( ১প্র ৮খ০ ২-৪ সূত্র ) এতাবৎপর্য্যন্ত অন্বষ্টক্য কার্য্যের আরম্ভ হইল।

'অতঃ ঊর্দ্ধম্' ইত আরভ্য অন্বষ্টক্যসমাপ্তিং যাবৎ। 'প্রাচীনাবীতিনা' দক্ষিণস্কন্ধগত উপবীতং কৃত্বা, 'বাগ্যতেন' নিয়তবাগ্ ভূত্বা 'কার্য্যম্' এতদন্বষ্টক্যং নাম কার্য্যমিতি। ১

ইহার পর হইতে অন্বষ্টক্য কার্য্য সমাপ্তি পর্য্যন্ত যে যে ক্রিয়া করিতে হইবে, তাহা প্রাচীনাবীতি হইয়া* করিবে এবং তৎকালে প্রয়োজনাতিরিক্ত বাক্য ব্যবহার করিবে না। ১

সব্যেন পাণিনা দর্ভপিঞ্জূলীং গৃহীত্বা দক্ষিণায়াং লেখা মুল্লিখেদপহতা অসুরা ইতি। ২

'সব্যেন' বামেন 'পাণিনা' 'দর্ভপিঞ্জূলীং' স্বস্তরাৎ 'গৃহীত্বা' দক্ষিণে পাণৌ "অপহতা অসুরা (ম০ ব্রা০ ২,৩,৩)"—'ইতি মন্ত্রেণ 'দক্ষিণায়াং লেখাম্' তয়ৈব পিঞ্জূল্যা 'উল্লিখেৎ' তাসু কর্ষূষ্বিতি

বাম হস্তে স্বস্তর হইতে একটি দর্ভপিঞ্জুলি টানিয়া লইয়া দক্ষিণ হস্তে গ্রহণকরত তদ্দারা "অপহতা অসুরা (ম০ ব্রা০ ২,৩,৩),—এই মন্ত্রে সেই তিনটি কর্ষূর মধ্যেই ক্রমে দক্ষিণাভিমুখী রেখাপাত করিবে। ২

* ১৪পৃ০ ৩য় ও ৪র্থ সূত্র দেখ।

सव्येनैव पाणिनोल्मुकं गृहीत्वा दक्षिणार्द्धे कर्षूणां निदध्याद्ये रूपाणि प्रतिमुञ्चमाना इति । ३

'सव्येन एव पाणिना' 'उल्मुकं' ज्वलदग्निं 'गृहीत्वा' आनीय दक्षिणे पाणौ 'कर्षूणां' तासां मध्ये 'दक्षिणार्द्धे' (तत्रापि रेखापातमुखे इति फलितम्) "ये रूपाणि (म० ब्रा० २,३,४)"—इति मन्त्रं सर्वमेव पठन् तं ज्वलन्तं मुल्मुकं 'निदध्यात्' स्थापयेत् । ३

বাম হস্তেই উল্মূক লইয়া দক্ষিণ হস্তে করিয়া সেই কর্ষূগুলির মধ্যে দক্ষিণার্দ্ধে অর্থাৎ রেখাপাতের অগ্রভাগে "যে রূপাণি (ম০ ব্রা০ ২,৩,৪)"—এই মন্ত্রটি পাঠ করত স্থাপন করিবে। ৩

अथ पितॄनावाहयत्येत पितरः सोम्यास इति । ४

'अथ' अनन्तरम्। तत्रैव "एत पितरः सोम्यासः (म० ब्रा० २,३,५)"—'इति' 'पितॄन्' पितृपितामहप्रपितामहान् युगपदेव 'आवाहयति' आवाहयेदित्ति । ४

অনন্তর সেই কর্ষূত্রয়ে এককালেই পিতা, পিতামহ ও প্রপিতামহ;—এই তিন ব্যক্তির, "এত পিতরঃ! (ম০ ব্রা০ ২,৩,৫)"—মন্ত্র পাঠানুসারে আবাহন করিবে। ৪

अथोदपात्रान् कर्षूषु निदध्यात् । ५

'अथ' आकर्षणानन्तरम्, 'कर्षूषु' 'उदपात्रान्' त्रीन् एकैकक्रमेण 'निदध्यात्' स्थापयेदिति । ५

তদনন্তর সেই কর্ষূ গুলিতে এক একটী জলপাত্র স্থাপন করিবে। ৫

सव्येनैव पाणिनोदपात्रं गृहीत्वावसलवि पूर्वस्यां कर्ष्वां दर्भेषु निनयेत् पितुर्नाम गृहीत्वासाववनेनिक्ष्व ये चात्र त्वा मनु याꣳश्च त्व मनु तस्मै ते स्वधेति । ६

'सव्येन एव पाणिना' 'उदपात्रं' इतः पूर्वमेव स्थापित मुदकपात्रं 'गृहीत्वा', तदुदकपात्रस्थं जलम् 'अवसलवि' दक्षिणहस्तस्य वृद्धाङ्गुष्ठमूलेन पितृतीर्थेन यथा 'पितुर्नाम गृहीत्वा' स्वपितृनामग्रहणपूर्वकं "असाववनेनिक्ष्व"—इति मन्त्रं पठन् 'पूर्वस्या कर्ष्वां' पातिया ये दर्भाः, तेषु 'दर्भेषु' 'निनयेत्' आहृतं पितरं प्रापयेदिति । ६

বাম হস্তের দ্বারাই সেই কর্ষূ সমীপে স্থাপিত জলপাত্র গ্রহণ করিয়া দক্ষিণ হস্তের বৃদ্ধাঙ্গুষ্ঠ-মূল-পথে জল ঢালিয়া সেই জল, পিতৃনাম গ্রহণ পূর্ব্বক "অসৌ অবনেনিক্ষ্ব"—ইত্যাদি মন্ত্র পাঠ করিয়া পূর্ব্ব-কর্ষূ-পাতিত দর্ভে আহুত স্বীয় পিতাকে প্রাপ্ত করাইবে;—ইহাকেই নিনয়ন কহে। ৬

অপ উপস্পৃশ্যৈব মেবেতরযোঃ। ৩

'ইতরযোঃ' পিতামহপ্রপিতামহযোরর্থযোরপি নিনযনম্ 'এব মেব' কার্যম্ অপরযোঃ কর্ষ্বোর্যথাক্রমেণেতি। তত্র চ প্রতিবারম্ অপ উপস্পর্শনং কর্ত্তব্য মিতি। ৩

পিতামহ ও প্রপিতামহের উদ্দেশেও এই রূপেই নিনয়ন করিবে পরং প্রতিবারই জলস্পর্শ করিতে হইবে অর্থাৎ পিতৃনিনয়নের পরে হস্তপ্রক্ষালণ করিয়া পিতামহ-নিনয়ন করিতে হইবে পুনশ্চ হস্তপ্রক্ষালণ করিয়া প্রপিতামহের জন্য নিনয়ন করিবে। ৭

সব্যেনৈব পাণিনা দর্বীং গৃহীত্বা সন্নীতাত্ তৃতীয়মাত্র মবদায়াবসলবি পূর্বস্যাং কর্ষ্বাং দর্ভেষু নিদধ্যাত্ পিতুর্নাম গৃহীত্বাসাবেষ তে পিণ্ডো যে চাত্র ত্বা মনু যাংশ্চ ত্ব মনু তস্মৈ তে স্বধেত্যপ উপস্পৃশ্যৈব মেবেতরযোঃ। ৮, ৯

যথা পূর্বং নিনযনং কৃতম্, তথৈব তিসৃষ্বেব কর্ষূষু পিণ্ডদানম্ব কার্যং মিতি ফলিতার্থঃ। অত্র মন্ত্রে "অসাবেষ তে পিণ্ডঃ"—ইত্যেব বিশেষঃ। পূর্বস্থাপিতাং 'দর্বীম্'। 'সন্নীতাত্' পূর্বং কাংস্যপাত্রে ঘোদনচরুমাংসচরুশ্চ সন্নীতঃ, তস্মাত্। 'তৃতীয়মাত্রম্' একতৃতীয়াংশ মিতি। ৮, ৯

পূর্ব্বগৃহীত কাংস্য পাত্রস্থ মিশ্রিত চরু * দর্বীর দ্বারা কাটিয়া তিন ভাগ করিয়া ঐকৈকক্রমে কর্ষূত্রয়ে (মধ্যে২ হাত ধুইয়া) দর্ভোপরি স্বীয় পিতাদির নাম গ্রহণ করত "অসাবেষ তে পিণ্ডঃ"—এই মন্ত্রে যথাক্রমে তিনটি পিণ্ড-দান করিবে। ৮, ৯

**যদি নামানি ন বিদ্যাৎ স্বধা পিতৃভ্যঃ পৃথি-বীষদ্ভ্য ইতি প্রথমং পিণ্ডং নিদধ্যাৎ স্বধা পিতৃভ্যো-ঽন্তরিক্ষসদ্ভ্য ইতি দ্বিতীয়ং স্বধা পিতৃভ্যো দিবিষদ্ভ্য ইতি তৃতীয়ম্। ১০**

'যদি' 'নামানি' পিত্রাদীনাম্, 'ন বিদ্যাৎ'? তর্হি 'প্রথমং পিণ্ড' "স্বধা০"—'ইতি' মন্ত্রেণ 'নিদধ্যাৎ' তত্র কর্ষূমধ্যে পূর্ববদিত্যেব;—'দ্বিতীয়ং' পিণ্ডং "স্বধা০"—'ইতি' মন্ত্রেণ নিদধ্যাদিত্যেব;—'তৃতীয়ং' পিণ্ডং "স্বধা০"—ইতি মন্ত্রেণ নিদধ্যাদিত্যেব। ১০

যদি পিতাদির নাম অবিজ্ঞাত থাকে, তবে প্রথম পিণ্ড, পৃথিবীস্থায়ী পিতৃগণের উদ্দেশে, দ্বিতীয় পিণ্ড অন্তরীক্ষস্থায়ী

* গত দ্বিতীয় খণ্ডের ৯।৪ শ সূত্র দেখ।

পিতৃগণের উদ্দেশে এবং তৃতীয় পিণ্ডটি দ্যুলোকগত পিতৃগণের উদ্দেশে, সেই সেই কর্ষূ মধ্যেই পূর্ব্ব কথিতানুসারেই স্থাপিত হইবে। ১০

**নিধায় জপত্যত্র পিতরো মাদয়ধ্বং যথাভাগ মাবৃষায়ধ্ব মিত্যপর্য্যাবৃত্য। ১১**

পিণ্ডান্ ত্রীনেব তিসৃষু কর্ষূষু যথোপদিষ্টং 'নিধায়' 'অপর্য্যাবৃত্য' পর্য্যাবর্ত্তনং বর্জ্জয়িত্বা একত্রৈব স্থিতো যজমানঃ "অত্র পিতরঃ (ম০ ব্রা০ ২,৩,৬)"—'ইতি' মন্ত্রং 'জপতি' জপেদিতি। ১১

সেই গর্ত্তত্রয়ে পিণ্ডত্রয় পূর্ব্বোক্তরীতিতে স্থাপন করণানন্তর যজমান একস্থানে বসিয়াই* "অত্র পিতরঃ (ম০ ব্রা০ ২,৩৬)"—এই মন্ত্র পাঠ করিবে। ১১

**পুরোচ্ছ্বাসাদভিপর্য্যাবর্ত্তমানো জপেদমী মদন্ত পিতরো যথাভাগ মা বৃষায়িষতেতি। ১২**

'উচ্ছ্বাসাৎ' নাসিকয়া শ্বাসত্যাগাৎ 'পুরা' প্রাগেব 'অভিপর্য্যাবর্ত্তমানঃ' তিস্রঃ কর্ষূঃ অভিব্যাপ্য 'পরি' সর্ব্বতঃ ( অনুক্র-

* অর্থাৎ প্রত্যেক গর্ত্তের নিকটে গিয়া মন্ত্র পাঠ করিতে হইবে না।

ষোনীতি ভাব) 'আবৰ্ত্তমান:' আবৰ্ত্তনং কুৰ্ব্বাণো যজমান: "অমী মদন্ত (ম০ ব্রা০ ২,২,৩)"—'ইতি' জপেত্ অভিপৰ্য্যা-বৰ্ত্তনস্যৈতদ্বামত এব যেন সব্যস্যৈব সৰ্ব্বত্র বিধানাত্। ১২

উচ্ছ্বাসের পূর্ব্বেই অর্থাৎ একনিঃশ্বাসেই সব্যগতিতে বামাবর্ত্তে গর্ত্তগুলি ঘুরিয়া আসিবে এবং তৎকালেই "অমী মদন্ত (ম০ ব্রা০ ২,৩,৭)"—এই মন্ত্র পাঠ করিবে। ১২

সব্যেনৈব পাণিনা দর্ভপিঞ্জূলীং গৃহীত্বাবসলবি পূর্ব্বস্যাং কাষ্ঠ্যাং পিণ্ডে নিদধ্যাত্ পিতুর্নাম গৃহীত্বা-সাবেতত্ত আঞ্জনং যে চাত্র ত্বা মনু যাংশ্চ ত্ব মনু তস্মৈ তে স্বধেত্যপ উপস্পৃশ্যৈব মেবেতরয়োঃ। ১৩,১৪

যথা পূর্ব্বং নিনয়নং পিণ্ডদানঞ্চ কৃতম্, তথৈব 'দর্ভপিঞ্জূলীং' অনয়া সৌবীরাঞ্জনেনাক্তাং স্থিতাং ক্রমতোঽপ উপস্পৃশ্য পিণ্ডানা মুপরি দদ্যাদিতি। তত্র মন্ত্রে "অসাবেতত্ত আঞ্জনম্"—ইত্যেব বিশেষঃ। ১৩,১৪

বাম হস্তেই সেই অঞ্জনাক্ত দর্ভ-পিঞ্জুলীত্রয়* লইয়া দক্ষিণ হস্তের বৃদ্ধাঙ্গুষ্ঠমূল পথে পূর্ব্বাদি গর্ত্তত্রয়ে স্থিত পিণ্ডত্রয়ের

* ২য় কণ্ডিকার ১৭—২০ সূত্র দেখ

উপরি একৈকক্রমে, "অসাবেতৎ ত আঞ্জনম্"—এই মন্ত্র পাঠ করত প্রদান করিবে এবং প্রথম ও দ্বিতীয় পিণ্ডে পিঞ্জুলী-দানানন্তর এক একবার হাত ধুইবে। ১৩, ১৪

तथा तैलं तथा सुरभि। १५,१६

'तथा' पिञ्जूलीदानोक्तप्रकारेणैव 'तैलं' पत्न्यापादितं तेनैव मन्त्रेण तास्वेव कर्षूषु दद्यात्। किन्तु 'तथा' तेनैव प्रकारेण सुरभिं पत्न्या' पिष्टं स्वगरं तेनैव मन्त्रेण तास्वेव कर्षूषु दद्यात्। पर मुभयत्रैव "असावेतत्ते तैलम्"—इति, "असावेतत्ते सुरभि"—इति योहनं कर्त्तव्य मेव। १५,१६

তৎপরে ঐ পিঞ্জুলী-দান অনুসারেই ঐ মন্ত্রেই তত্তদুপরি (পত্নী কর্ত্তৃক পূর্ব্বেই সম্পাদিত) তৈল এবং সুগন্ধি (চন্দনাদি) প্রদান করিবে। বিশেষত মন্ত্রে 'আঞ্জন' শব্দের পরিবর্ত্তে 'তৈল' ও 'সুরভি' শব্দ ব্যবহৃত হইবে। ১৫,১৬

अथ निह्नुते पूर्वस्यां कर्ष्वां दक्षिणोत्तानौ पाणी कृत्वा नमो वः पितरो जीवाय नमो वः पितरः शूषायेति मध्यमायाऽसव्योत्तानौ नमो वः पितरो घोराय नमो वः पितरो रसायेत्युत्तमायां दक्षिणो-

**त्तानौ नमो वः पितरः स्वधायै नमो वः पितरो मन्यव इत्यथाञ्जलिकृतो जपति नमो वः पितरः पितरो नमो व इति। १७—२१**

'अथ' सुरभिदानानन्तरं 'निह्नुते' निह्नवनं नमस्करणं कार्य्यमिति। तत्र 'पूर्व्वस्याम्' 'उत्तमायां' च 'कर्ष्वां' 'दक्षिणोत्तानौ' 'पाणी' 'कृत्वा', 'मध्यमायां' तु 'सव्योत्तानौ' पाणी कृत्वा, ततो तिसृष्वेव कर्षूष्वेकदैव 'अञ्जलिकृतः' 'जपति' जपेत् यथाक्रमेण चतुरो मन्त्रान् "नमो वः (म० ब्रा० २,३,८—११)" —इत्यादिकानिति। १७—२१

অনন্তর প্রথম পিণ্ডে দক্ষিণোত্তান পাণিদ্বয়ে*, তৎপরে মধ্যম পিণ্ডে বামোত্তান পাণিদ্বয়ে†, তৎপরে শেষ পিণ্ডে পুনশ্চ দক্ষিণোত্তান পাণিদ্বয়ে সর্ব্বশেষে সমস্ত পিণ্ড লক্ষ্য করিয়া অঞ্জলি পূর্ব্বক "নমো বঃ (ম০ ব্রা০ ২,৩,৮—১১)"—ইত্যাদি মন্ত্রচতুষ্টয়ে যথাক্রমে চারিটি নমস্কার করিবে। ১৭—২১

**गृहानवेक्षते गृहान् नः पितरो दत्तेति। २२**

---

* অর্থাৎ দক্ষিণ করতল ঊর্দ্ধ মুখ (চিত) থাকিবে এবং তদুপরি বাম করতল অধোমুখে (উপুড়) থাকিবে।

† অর্থাৎ বাম করতল ঊর্দ্ধমুখ ও তদুপরি দক্ষিণ করতল অধোমুখ।

ততঃ 'গৃহান্' স্বগৃহিণীম্ 'অবেক্ষতে', অবেক্ষেত ; "গৃহান্ নঃ ( ম০ ব্রা০ ২,৩,১২ )"—'ইতি' মন্ত্রং পঠন্নিতি। ২২

অনন্তর "গৃহান্ নঃ (ম০ ব্রা০ ২,৩,১২)"—এই মন্ত্র পাঠ করত গৃহিণীকে অবলোকন করিবে। ২২

**পিণ্ডানবেক্ষতে সদো বঃ পিতরো দেষ্মেতি। ২৩**

ততঃ "সদো বঃ ( ম০ ব্রা০ ২,৩,১৪ )"—'ইতি' মন্ত্রং পঠন্ 'পিণ্ডান্' তানেব 'অবেক্ষতে' অবেক্ষেতেতি। ২৩

তদনন্তর "সদো বঃ পিতরো (ম০ ব্রা০ ২,৩,১৪)"—এই মন্ত্র পাঠ করিয়া পিণ্ডগুলি অবলোকন করিবে। ২৩

**সব্যেনৈব পাণিনা সূত্রতন্তুং গৃহীত্বাবসলবি পূর্বস্যাং কর্ষ্বাং পিণ্ডে নিদধ্যাত্ পিতুর্নাম গৃহীত্বা-সাবেতত্তে বাসো যে চাত্র ত্বা মনু যাংশ্চ ত্ব মনু তস্মৈ তে স্বধেত্যপ উপস্পৃশ্যৈব মেবেতরয়োঃ। ২৪, ২৫**

যথা সম্পাদিতা যোমদশা, তত এব একৈকং 'সূত্রতন্তুং' 'গৃহীত্বা' পূর্বাদিষু কর্ষূষু ক্রমাত্ পিত্রাদিনামগ্রহণপূর্বকং নিদধ্যাত্। মন্ত্রে তু "অসাবেতত্ তে বাসঃ"—ইত্যেব বিশেষঃ। অত্রাপি দ্বিতীয়তৃতীয়য়োরপ উপস্পর্শনং কার্যমেব। ২৪, ২৫

পত্নী কর্তৃক সম্পাদিত সেই রেশমী বস্ত্রের দশী হইতে এক এক খেই সূত্র লইয়া পূর্ব্বাদি গর্ত্ত ক্রমে পিতাদির নামোচ্চারণ পূর্ব্বক "এই তোমার বাস ( ম০ ব্রা০ ২,৩,১৪ )"—ইত্যাদি মন্ত্রে পিণ্ডগুলির উপরে প্রদান করিবে। ২৪,২৪

**সব্যেনৈব পাণিনোদপাত্রং গৃহীত্বাবসলবি পিণ্ডান্ পরিষিঞ্চেদূর্জং বহন্তীরিতি। ২৫**

'উদপাত্র' পূর্বং মেব স্থাপিতং তদ্ 'সব্যেনৈব পাণিনা গৃহীত্বা' 'অবসলবি' পিতৃতীর্থেন "ঊর্জং বহন্তী: ( ম০ ব্রা০ ২,৩,১৫ )"—'ইতি' মন্ত্রেণ 'পিণ্ডান্' ত্রীন্ একদৈব 'পরিষিঞ্চেৎ'। ২৫

পূর্ব্ব-স্থাপিত সেই জলপাত্র, বাম হস্তেই লইয়া পূর্ব্ববৎ পিতৃতীর্থ পথেই এককালে তিনটি পিণ্ডেই "ঊর্জ্জং বহন্তী০ ( ম০ ব্রা০ ২,৩,১৫ )"—এই মন্ত্রে পরিষিঞ্চন করিবে। ২৬

**মধ্যমং পিণ্ডং পত্নী পুত্রকামা প্রাশ্নীয়াদাধত্ত পিতরো গর্ভ মিতি। ২৭**

'পুত্রকামা পত্নী' "আধত্ত ( ম০ ব্রা০ ২,৩,১৬ )"—'ইতি' মন্ত্রং পঠতী 'মধ্যমং পিণ্ডম্' সমগ্রং তদীয়ং কিঞ্চিদ্বা 'প্রাশ্নীয়াৎ'। ২৩

পুত্রাভিলাষ থাকিলে, পত্নী "আধত্ত ( ম০ ব্রা০ ২,৩, ১৬ )"—এই মন্ত্র পাঠ করত মধ্যম পিণ্ডটি সমস্তই অথবা কিঞ্চিদংশ ভক্ষণ করিবে। ২৭

**यो वा तेषां ब्राह्मणाना मुच्छिष्टभाक् स्यात् । २८**

'उच्छिष्टभाक्' दौहित्रः श्रद्धासमन्वितश्च । प्राश्नीयादित्येव । २८

সেই ব্রাহ্মণগণের যে কেহ উচ্ছিষ্টভাক্ * তিনিও ঐ ঐ পিণ্ড সমস্ত অথবা কিঞ্চিদংশ ভক্ষণ করিতে পারেন। ২৮

**अभून्नो दूतो हविषो जातवेदा इत्युल्मुक मग्नि-रभ्युक्ष्य द्वन्द्वं पात्राणि प्रक्षाल्य प्रत्यतिहारयेत् । २९**

"अभून्नो ( म० ब्रा० २,३,१६ )"—'इति' मन्त्रं पठन् 'उल्मुकं' कर्पूदक्षिणार्द्धे स्थापितम् 'अग्निः' 'अभ्युक्ष्य' तदीयेनैव भस्मना 'द्वन्द्वं' यथा स्यात् तथा 'पात्राणि' चरुस्थाल्यादीनि 'प्रक्षाल्य' 'प्रत्यतिहारयेत्' आनयेत् गृहाद्विर्नेति । २९

* দৌহিত্র এবং শ্রদ্ধাবান্।

"অভূমো ( ম০ ব্রা০ ২,৩ ১৭)"—এই মন্ত্র পাঠকরত গর্ত্ত গুলির দক্ষিণার্দ্ধে রক্ষিত উল্মুকে * জলসিঞ্চন করিয়া সেই ভস্মে চরুস্থালী পাত্রগুলি প্রক্ষালিত করাইয়া আনিবে। ২৯

(২) অন্বষ্টক্য অর্থাৎ মাংসাষ্টকা-শ্রাদ্ধ সমাপ্ত।

অপ্সু পিণ্ডান্ৎসাদয়েত্ প্রণীতে বাগ্নৌ ব্রাহ্মণং বা ভোজয়েদ্ গবে বা দদ্যাদ্। ৩০—৩৩

তান্ সর্ব্বানেব 'পিণ্ডান্' ভুক্তশেষান্ বা পিণ্ডান্ 'অপ্সু' নদ্যাদিষু 'সাদয়েত্' নিক্ষিপেত্। 'বা' অথবা 'প্রণীতে অগ্নৌ' তত্রৈব সাদয়েদিত্যেব, 'বা' অথবা 'ব্রাহ্মণং' যং কমপি ক্ষুধাতুরং 'ভোজয়েত্'। 'বা' অথবা 'গবে' যস্মৈ কস্মৈ চিদ্ দদ্যাদিতি সমাপ্ত মন্বষ্টক্যম্। ৩০—৩৩

সেই সমস্ত পিণ্ডই জলে ফেলিয়া দিবে অথবা সেই অগ্নিতেই দিবে কিংবা কোন ক্ষুধাতুর ব্রাহ্মণকে ভোজন করাইবে, কোন গাভীকে খাওয়াইতেও পারে। ৩০—৩৩

প্রসঙ্গপ্রসঙ্গাত্ বৃদ্ধ্যাদিষু বিশেষ মুপদিশতি ;—

বৃদ্ধিপূর্ত্তেষু যুগ্মানাশয়েত্ প্রদক্ষিণ মুপচারঃ। ৩৪, ৩৫,

---

* ৩২০ পৃষ্ঠাতে তৃতীয় সূত্র দেখ।

वृद्धिः शरीरवृद्ध्यनुसारतः संस्कारा अन्नप्राशनादिका, पूर्त्तास्तु वापीकूपतड़ागादयः, तेष्वपि कर्त्तव्येषु तत्तत्कर्म्मणः प्रागेव मध्याष्टक्यवत् पितॄणामर्च्चनं कर्त्तव्य मिति। विशेषतस्तु तेषु 'युग्मान्' ब्राह्मणान् 'आशयेत्'; इह तु 'अयुग्मान्'—इत्युक्तम् (३१५पृ० १४ पं०)। किञ्च इहोपचारे 'प्रसव्यम्' इत्युक्तम् (३११ पृ० १२ पं०); वृद्ध्यादिषु तु 'प्रदक्षिणम्' यथा स्यात् तथा 'उपचारः' कर्त्तव्यः इति। ३४, ३५

বৃদ্ধি ও পূর্ত্ত * উপলক্ষে পিতৃলোকের অর্চ্চনা কালেও পূর্ব্বোক্ত অনুষ্ঠান সমস্ত করিতে হইবে। বিশেষত—অন্বষ্টক্য কার্য্যে অযুগ্ম ব্রাহ্মণের ব্যবস্থা আছে †, এখানে যুগ্ম ব্রাহ্মণ ভোজন করাইবে এবং অন্বষ্টক্য কার্য্যে বামাবর্ত্তে চরুপাক ব্যবস্থা করা হইয়াছে ‡, এখানে দক্ষিণাবর্ত্তে চরুপাক করিতে হইবে। ৩৪,৩৫

अथ तेषु द्रव्यातिदेश उच्यते ;—

यवैस्तिलार्थः। ३६ ॥ २ ॥

* শরীর-বৃদ্ধি-অনুসারে অন্নপ্রাশন প্রভৃতি যে সংস্কার হয়, তাহাকে বৃদ্ধি কহে এবং বাপী কূপ তড়াগাদি কার্য্যকে পূর্ত্ত কহে।

† ৩১২ পৃষ্ঠাতে একবিংশ সূত্র দেখ।

‡ ৩১১ পৃষ্ঠাতে সপ্তম সূত্র দেখ।

तिलै: य: अर्थ: प्रयोजनं भवेत्, यवै: अपि स एवार्थ: सिद्धेद्विति। ३० ॥ ३ ॥

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे चतुर्थप्रपाठके तृतीयस्य खण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम् ॥ ३ ॥

তিলের দ্বারা যে যে কার্য্য বিহিত হইয়াছে, যবের দ্বারাও তাহা সিদ্ধ হইবে। ৩০ ॥ ৩ ॥

ইতি চতুর্থ অধ্যায়ের তৃতীয় খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ৩ ॥

अथ पिण्डपितृयज्ञ: ।—

अन्वष्टक्यस्थालीपाकेन पिंडपितृयज्ञो व्याख्यात: । १

'पिण्डपितृयज्ञ:' पिण्डं शरीरम्, भस्मीभूतं तदुपलक्ष्य यत् पितृपुरुषस्यार्चनम्,' तदेव कर्म पिण्डपितृयज्ञ इत्युच्यते। स च यज्ञोऽनेनैव पुरस्तादुक्तेन अन्वष्टक्यविहितेन स्थालीपाकेनैव 'व्याख्यातम्'। तत्र स्थालीपाकनियमो यथा विहित:, अत्रापि तथैवेत्यतिदेश: । १

অন্বষ্টক্য কার্য্যে স্থালীপাকের যে ব্যবস্থা করা হইয়াছে, পিণ্ডপিতৃযজ্ঞেও সেইরূপ হইবে। ১

অমাবাস্যায়াং তচ্ছ্রাদ্ধম্ । ২

'তৎ' পিণ্ডপিতৃযজ্ঞঃ কর্ম 'শ্রাদ্ধম্'—ইত্যাখ্যায়তে, 'অমাবাস্যায়াম্' পিত্রাদিমরণানন্তরং প্রথমায়া মেব বর্ষমধ্যে যস্যাং কস্যাঞ্চিদ্বা কর্ত্তব্যম্ । ২

সেই পিণ্ডপিতৃযজ্ঞ শ্রাদ্ধ, পিত্রাদি বিয়োগের পরে প্রথম অমাবাস্যাতেই করিবে, না ঘটিলে বর্ষ মধ্যে যে কোন অমাবাস্যাতে করিবে। ২

ইতরদন্বাহার্যং মাসীনম্ । ২

'ইতরৎ' অপর মপি শ্রাদ্ধম্, 'মাসীনম্' মাসি মাসি ক্রমেণ সংবৎসরং যাবৎ 'অন্বাহার্যম্' প্রথম মনু প্রথম মিব অন্বাহার্যম্ । ২

অপর একাদশ অমাবাস্যাতেও একাদশটি শ্রাদ্ধ ঐরূপ করিতে হইবে। ৩

দক্ষিণাগ্নৌ হবিষঃ সংস্করণং তত্রৈবাতিপ্রণয়ঃ । ৪,৫

আহিতাগ্নেরিতি । ৪, ৫

আহিতাগ্নি যজমানগণ এই শ্রাদ্ধীয় হবি, দক্ষিণাগ্নিতে সংস্কৃত করিবে এবং তাহাতেই পূর্ব্বোক্ত অতিপ্রণয় করিবে। ৪,৫

যাজাম্বাবনাহিতাগ্নেঃ। ৬

অনাহিতাগ্নেঃ 'যাজাম্বৌ' গৃহ্যাগ্নৌ ভব। ৬

অনাহিতাগ্নির, গৃহ্যাগ্নিতেই উহা সম্পন্ন হইবে। ৬

একা কর্ষূঃ। ৭

নান্বষ্টক্যবৎ কর্ষূত্রয়মিতি ভাবঃ। ৭

এস্থলে অন্বষ্টক্য কার্য্যের ন্যায় কর্ষূত্রয় হইবে না। প্রত্যুত একটীমাত্র কর্ষূ হইবে। ৭

তস্যা দক্ষিণতোঽগ্নেঃ স্থানম্। ৮

'তস্যাঃ' কর্ষ্বাঃ। নান্বষ্টক্যবৎ পূর্ব্বত ইতি ভাবঃ। ৮

সেই কর্ষূর দক্ষিণদিকে অগ্নির স্থান হইবে; অন্বষ্টক্যের ন্যায় কর্ষূর পূর্ব্বে হইবে না। ৮

নাত্রোল্মুকনিধানং ন স্তরণো নাঞ্জনাভ্যঞ্জনে ন সুরভি ন নিক্রমণ মুদপাত্রান্তো বাসস্তু নিদধ্যাত্। ৯—১৫

'অত্র' পিণ্ডপিতৃযজ্ঞে অন্বষ্টক্যবৎ 'উল্মুকনিধানং', 'স্তরঃ', 'অঞ্জনাভ্যঞ্জনে', 'সুরভি' 'নিক্রমণং' চ 'ন' ভবতি, ততশ্চ

'উদপাত্রান্ত:' এবাসৌ যজ্ঞ:, 'তু' অপি অত্র 'বাস: নিদধ্যাৎ' ন অন্বষ্টক্যবৎ দশাসূত্রমিতি সমাপ্তা প্রাসঙ্গিকী কথা । ৮—১৫

এই পিণ্ডপিতৃযজ্ঞে অনুষ্টক্যের ন্যায় উল্মুক-নিধান, স্বস্তর, অঞ্জনাভ্যঞ্জন, সুরভি-দান ও নিহ্নবন করিতে হইবে না। সুতরাং ইহা উদপাত্রান্তই পরিসমাপ্ত হইবে এবং ইহাতে পিণ্ডে অনুষ্টক্যবৎ সূত্র না দিয়া বস্ত্র দিতে হইবে। ৯—১৫

পিণ্ডপিতৃযজ্ঞ সমাপ্ত।

---

প্রকৃতমনুসরতি ।—

**মাঘ্যা ঊর্দ্ধ মষ্টম্যাং স্থালীপাক: । ১৬**

মাঘমাসীয়পৌর্ণমাস্যা: পরস্তাৎ কৃষ্ণাষ্টম্যাং তৃতীয়াষ্টকা শাকাষ্টকাখ্যা কর্ত্তব্যা ; তত্র স্থালীপাক: পূর্ব্ববৎ পক্তব্য: । ১৬

মাঘী পূর্ণিমার পরে যে কৃষ্ণাষ্টমী, তাহাতেই 'শাকাষ্টকা' নামক তৃতীয় অষ্টকা করিবে এবং উহাতেও পূর্ব্ববৎ রীতিতেই স্থালীপাক পাক করিতে হইবে। ১৬

**তস্য জুহুয়াদষ্টকায়ৈ স্বাহেতি, জুহোতি স্থালী-পাকাবৃতান্যচ্ছাকং ব্যঞ্জন মন্বাহার্য্যম্ । ১৭—২০**

সর্বং পূর্ববৎ ; বিশেষতস্তত্র 'শাকং' নাম 'ব্যঞ্জনং' ভোজনোপকরণম্ 'অন্বাহার্য্যম্' ভবেদিতি শাকাষ্টকা । ১৭—২০

সেই স্থালীপাকের কিঞ্চিদংশ "অষ্টকায়ৈ স্বাহা" মন্ত্রে হোম করিবে; অপরাপর সমস্ত কার্য্যও স্থালীপাক রীতিতেই হইবে। বিশেষত ইহাতে শাক ব্যঞ্জন আহরণ করিতে হইবে। ১৭—২০

ইতি শাকাষ্টকা সমাপ্ত।

অথ বপাহোমः।—

অথ পিতৃদৈবত্যেষু পশুষু বহ বপাং জাতবেদः পিতৃভ্য ইতি বপাং জুহুয়াদ্দেবদৈবত্যেষু জাতবেদো বপয়া গচ্ছ দেবানিত্যনাম্নাতেষু তথাদেশং যথাষ্টকায়ৈ স্বাহেতি জুহোতি স্থালীপাকাবৃতান্যত্। ২১—২৪

'অথ' অষ্টকাবিধানসমনন্তরম্। সর্ব্বত্রৈব 'পিতৃদৈবত্যেষু পশুষু' "বহ বপাম্ (ম০ ব্রা০ ২,৩,১৮)"—ইতি মন্ত্রেণ,—'দেবদৈবত্যেষু' পশুষু "জাতবেদো বপয়া (ম০ ব্রা০ ২,২,১৯)"—ইতি মন্ত্রেণ,—'অনাম্নাতেষু' যত্র সংজ্ঞপ্যমানপশৌ দেবতা 'আ' সম্যক্ ন ম্নাতা, তাদৃশেষু, সন্দিগ্ধদৈবত্যেষু বহুদৈবতেষু বা পশুষু 'তথাদেশং' তত্র তত্রৈব যথা বিহিতং তথা বিহিতানুরূপেণৈব মন্ত্রেণ—'বপাং জুহুয়াত্'। অনাম্নাতেষু মন্ত্রপ্রয়োগদৃষ্টান্তং দর্শয়তি,—'যথা' "অষ্টকায়ৈ স্বাহা"—'ইতি' মন্ত্রেণ 'জু-

होमीति’ ‘अष्टकाकर्मणि’ अष्टकापयोग्य यत्तुदैवताज्ञात् विमृह्-मानदेवताज्ञाद्वा अनाज्ञातदेवदैवत्यलम्। वपाहोमे ‘मन्त्रम्’ सर्वं ‘स्थालीपाकावृता’ स्थालीपाकरीत्यैव कार्य्यम्। २१—२४

যে কোন স্থলে পিতৃগণের উদ্দেশে পশু-হনন করিবে, তাদৃশ সর্ব্বত্রই “বহ বপাং (ম০ ব্রা০ ২,৩,১৭)”—এই মন্ত্রে বপাহোম করিবে। যে কোন স্থলে কোন দেবতার উদ্দেশে পশু-হনন করিবে, তাদৃশ সর্ব্বত্রই “জাতবেদো বপয়া (ম০ ব্রা০ ২,৩,১৮)”—এই মন্ত্রে বপাহোম করিবে। যে স্থানে কর্ত্তব্য কার্য্যের দেবতা-নির্ণয়ে সন্দেহ আছে, তাদৃশ স্থলেই বিশেষ মন্ত্র বিহিত হইতেছে, এতাদৃশ স্থলসমূহে নির্দ্দিষ্ট মন্ত্রেই বপাহোম করিবে; যেমন অষ্টকা কার্য্যে “অষ্টকায়ৈ স্বাহা” মন্ত্রই বপাহোমে ব্যবহৃত হইবে। অন্যান্য কার্য্য সমস্ত স্থালীপাক-নিয়মেই করিবে। ২১—২৪

ইতি বপাহোম বিধি।

अथ स्कन्धहोमं विधत्ते।—

स्कन्धे प्रस्नायमाने गोलकानां मध्यमपर्णेन यावत्क्लुसीद मिति। २५

‘स्कन्धे प्रस्नायमाने’ स्कन्ध स्रवम्, स्कन्ध मिति न स्नात भवति, तदन्यत, अभूते जाते इति यावत्। ‘गोलकानां’ पला-

মাসা (?) 'মজ্জমস্বিন' "যৎকুসীদম্ ( ম০ ব্রা০ ২,২,১৮ )"–
'ইতি' মন্ত্রেণ 'জুহুয়াৎ'। ২৫

যখন ঋণ বিলক্ষণ জানায়, তখন; অর্থাৎ বহুঋণ হইলে "যৎ কুসীদম্ ( ম০ ব্রা০ ২,৩, ১৯ )"—এই মন্ত্র পাঠ করত ঋণসংখ্যানুসারে মধ্যম গোলক-পত্র হোম করিবে। ২৫

ইতি ঋণহোম বিধি।

অথাতো হলাভিযোগঃ। ২৬

'অথ' অনন্তরম্। 'অতঃ' আরভ্য 'হলাভিযোগঃ' হল-প্রযোগ উপদিশ্যতে ইতি শেষঃ। ২৬

অনন্তর, এই হইতে হলপ্রয়োগ বিধি বলা যাইতেছে। ২৬

পুণ্যেনক্ষত্রে স্থালীপাকংশ্রপয়িত্বৈতাভ্যো দেবতাভ্যো জুহুয়াদিন্দ্রায় মরুদ্ভ্যঃ পর্জন্যায়াশন্যৈ ভগায়। ২৭

সূত্রম্। ২৭

পুণ্য নক্ষত্র দেখিয়া অর্থাৎ কৃষির উপযুক্তকালে কৃষি-কার্য্যে প্রবৃত্ত হইয়া প্রথমত স্থালীপাক পাক করিয়া এই দেবতাগুলিকে আহুতি প্রদান করিবে;—'ইন্দ্রায় স্বাহা'

মন্ত্রে দেবরাট্ ইন্দ্রকে*, 'মরুদ্ভ্যঃ স্বাহা' মন্ত্রে মরুদ্গণকে †, 'পর্জন্যায় স্বাহা' মন্ত্রে পর্জন্যদেবকে ‡, 'অশন্যৈ স্বাহা' মন্ত্রে অশনিদেবতাকে ¶ এবং 'ভগায় স্বাহা' মন্ত্রে ভগ-দেবতাকে §। ২৭

সীতামাশামরড়ামনঘাঞ্চ যজেত। ২৮

সীতাদীনি চত্বারি কৃষিমন্ত্রাণি চ পূজয়েত্। ২৮

সীতা, আশা, অরড়া ও অনঘার পূজাও করিবে ‖। ২৮

* যিনি বৃত্রের (মেঘের) সহিত যুদ্ধ করিয়া, বহু অশনি-নিক্ষেপে সেই অসুরের (বলবান্ জলাধারের) দেহ খণ্ড খণ্ড করেন এবং শচীর (কর্ম্মসমস্তের) পতি; যাঁহার প্রভাবে ক্রিয়াসমস্ত সম্পন্ন হয় (সর্ব্বত্র বিদ্যমান ঐশ্বরীয় বল বিশেষ)।

† যে দেবগণ বৃত্রের সহিত যুদ্ধকালে ইন্দ্রের সহায়তা করেন এবং পরে বৃত্রদেহ খণ্ড-খণ্ডীকৃত হইলে উহা পৃথিবীতে বেগে পাতন করেন (বায়ু সমূহ)।

‡ যাহা বেদে বৃত্রাসুর নামেও পরিচিত (মেঘ)।

¶ বজ্র। বস্তুত মেঘাশ্রিত তেজমাত্রকে অশনি কহে, যাহার প্রকাশমান জ্যোতিকে বিদ্যুৎ কহা যায়।

§ ভগশব্দ ঐশ্বর্য্যবাচক এবং কৃষিই সর্ব্বপ্রকার ঐশ্বর্য্যের মূল অতএব যে দেবতার অনুগ্রহে কৃষি সুফল হয়, তাঁহাকেই 'ভগ' দেবতা কহা যায় (সূর্য্য)।

‖ সীতা প্রভৃতি চারিটিই কৃষি-মন্ত্র।

**এতা এব দেবতাঃ সীতাযজ্ঞখলযজ্ঞপ্রবপণপ্রলবন-পর্য্যয়ণেষু। ২৯**

যদা 'সীতাযজ্ঞঃ' সীতায়াঃ লাঙ্গলপদ্ধতেঃ চালনম্, 'খল-যজ্ঞঃ' খলে শস্যাদীনাং মর্দ্দনম্, 'প্রবপণম্' শস্যবীজানাম্, 'প্রলবনম্' পক্কানাং শস্যানাং ছেদনম্, 'পর্য্যয়ণম্' তুষাদিযুক্ত-ধান্যাদিশস্যানাং গৃহানয়নম্; অত্র সর্ব্বত্রৈব 'এতাঃ' পূর্ব্বোক্তাঃ ইন্দ্রাদয়ঃ 'এব' 'দেবতাঃ' স্মর্ত্তব্যাঃ। ২৯

যৎকালে লাঙ্গল চালাইবে, যৎকালে খলে মর্দ্দন করিবে, যৎকালে বীজ বপন করিবে, যৎকালে পক্ক শস্য সকল ছেদন করিবে এবং যৎকালে প্রস্তুত ধান্যাদি গৃহে আনয়ন করিবে; সকল সময়েই ঐ পূর্ব্বোক্ত ইন্দ্রাদি দেবতাকে স্মরণ করিবে। ২৯

ততো গৃহাগতেষু শস্যেষু—

**আখুরাজস্যোৎকরেষু যজেত। ৩০**

'উৎকরেষু' মূষিকালয়েষু 'আখুরাজস্য' 'যজেত' শস্যাদ্য-দানেন তোষয়েৎ। ৩০

পরে শস্যগুলি গৃহে স্থাপিত হইলে ইন্দুর-গর্ত্তে ইন্দুর-তোষের জন্য কিছু শস্য প্রদান করিবে। ৩০

তদনন্তরম্—

ইন্দ্রাণ্যাঃ স্থালীপাকস্তস্য জুহুয়াদেকাষ্টকা তপসা তপ্যমানেতি। ৩১,৩২

ইন্দ্রাণীদেবতাতোষণায় 'স্থালীপাকঃ' পক্তব্যঃ। পক্তস্য চ 'তস্য' স্থালীপাকস্য অগ্রং গৃহীত্বা "একাষ্টকা তপসা (ম০ ব্রা০ ২,৩,২০)"—'ইতি' মন্ত্রেণ জুহুয়াৎ"। ৩১,৩২

অনন্তর ইন্দ্রাণী * দেবতার পরিতোষার্থ স্থালীপাক পাক করিবে, ঐ পরিপক্ক স্থালীপাকের কিঞ্চিদংশ লইয়া "একাষ্টকা তপসা (ম০ ব্রা০ ২,৩,২০)"—এই মন্ত্রে আহুতি প্রদান করিবে। ৩১,৩২

স্থালীপাকাষ্টতান্যৎ স্থালীপাকাবৃতান্যৎ। ৩৩ ॥ ৪

'অন্যৎ' সর্বং যদত্রানুপদিষ্টং তৎ, 'স্থালীপাকাবৃতা' স্থালীপাকরীত্যৈব কার্যম্, ন তত্র কশ্চিদপি বিশেষ ইতি ভাবঃ। দ্বিবচনং খণ্ডসমাপ্তিসূচকমিতি হস্তাভিযোগঃ। ৩৩ ॥ ৪

ইতি সামবেদীয়ে গোভিলগৃহ্যসূত্রে চতুর্থপ্রপাঠকে তৃতীয়স্য খণ্ডস্য ব্যাখ্যানং সামশ্রমিকৃতং সমাপ্তম্ ॥ ৪ ॥

॥ সমাপ্তে নিত্য—নৈমিত্তিক—প্রকরণে ॥

---

* ইন্দ্রের অর্থাৎ অন্তর্যামীর সহচারিণী, অর্থাৎ শচী ক্রিয়া সমস্ত।

অপর সমস্তই পূর্ব্বোক্ত স্থালীপাক রীতিতে সম্পন্ন করিবে। ৩৩ ॥ ৪

ইতি চতুর্থ অধ্যায়ের চতুর্থখণ্ডের অনুবাদ সমাপ্ত। ৪ ॥ ৪

॥ নিত্য ও নৈমিত্তিক প্রকরণ ও সমাপ্ত * ॥

---

काम्येष्वत ऊर्द्धम्पूर्वेषु चैके । १, २

'अत ऊर्द्धम्' यत् किञ्चिद्वक्ष्यमाणं तत्सर्वमेव 'काम्येषु' वेदितव्यम् । 'एके' प्रधानाः, गोभिलादयः पुनराचार्याः वक्ष्यमाणमपि किञ्चित् विरूपाक्षजपादिकम् 'पूर्वेषु' नित्य-नैमित्तिकेषु 'च' स्वीकुर्वन्ति । १,२

ইহার পরে যাহা কিছু বলা যাইবে, তৎসমস্তই কাম্য কর্ম্ম বিষয়ে জানিবা। প্রধান আচার্য্যগণের মতে বক্ষ্যমাণ বিরূপাক্ষজপাদি কতিপয় কার্য্য, পূর্ব্বোক্ত নিত্য নৈমিত্তিক কার্য্যেও ব্যবহৃত হইবে †। ১, ২

* কর্ম্ম ত্রিবিধ—নিত্য, নৈমিত্তিক ও কাম্য। যাহা করিতেই হইবে, না করিলে পাপ, তাহাকে নিত্য কহে। যাহা কোন নিমিত্তানুসারে করিতে হয়; না করিলে সেই উত্থিত নিমিত্ত নির্দ্দোষ হয় না, তাহাই নৈমিত্তিক। কোন কামনা সিদ্ধির জন্য যাহা করা যায়, তাহাকেই কাম্য কহে; কাম্য কর্ম্ম করা না করা, ইচ্ছার উপর নির্ভর করে অর্থাৎ কাম্য কর্ম্ম না করিলেও কোন পাপ হয় না, ক্ষতিও নাই।

† অর্থাৎ কাম্য প্রকরণে বলা হইলেও নিত্য নৈমিত্তিক কার্য্যকালেও ব্যবহৃত হইবে।

অথ সর্ব্ব হোমপূর্ব্বজপম্।—

পশ্চাদগ্নের্ভূমৌ ন্যঞ্চৌ পাণী প্রতিষ্ঠাপ্যেদম্ভূমের্ভজামহ ইতি। ২

'অগ্নেঃ পশ্চাৎ' 'ভূমৌ' 'পাণী' স্বকীয়ৌ 'ন্যঞ্চৌ' আত্মাভিমুখৌ বক্রৌ 'প্রতিষ্ঠাপ্য' "ইদম্ভূমিঃ (ম০ ব্রা০ ২,৪,১)"—'ইতি' মন্ত্রং জপেদিতি ভূমিজপঃ। ২

অগ্নির পশ্চাৎ ভূমিতে, স্বীয় হস্তদ্বয়, আত্মাভিমুখ বক্র ভাবে স্থাপিত করত "ইদং ভূমের্ভজামহে (ম০ ব্রা০ ২,৪, ১,)"—এই মন্ত্র জপ করিবে। ইহাকেই ভূমিজপ কহে। ৩

বস্বন্তং রাত্রৌ ধন মিতি দিবা। ৪

'রাত্রৌ' ভূমিজপং চেত্ 'বসন্ত' বসুপদান্তং মন্ত্রং জপেত্ 'দিবা' অহনি চেত্ 'ধনম্'—ইত্যন্তং জপেদিত্যেব। ৪

রাত্রিকালে ঐ মন্ত্রটির অন্তে 'বসু' পদ প্রয়োগ করিবে এবং দিবসে প্রয়োগকালে উহার অন্ত্য পদটি 'ধনম্' পঠিত হইবে। ৪

ইমং স্তোম মিতি তৃচেন পরিসমূহেত্। ৫

"জলাভ্যভিমুখৌ হস্তৌ স্বস্থানস্থৌ সুসংস্থিতৌ। প্রদক্ষিণং তথাসীনঃ কুর্যাৎ পরিসমূহনম্"—ইতি কর্মপ্রদীপঃ। তিসৃণা মৃচাং সমাহারঃ তৃচঃ, তেন। এষ চ তৃচঃ উ০ আ০ ৪,১,৭, ১—২—৩; ম০ ব্রা০ ২,৪,২—৩—৪। ৫

ইমংস্তোম প্রভৃতি তিনটি মন্ত্রে পরিসমূহন * করিবে (এই মন্ত্রত্রয় উ০ আ০ ৪, ১, ৭, ১—২—৩; এবং ম০ ব্রা০ ২, ৪, ২—৩—৪)। ৫

**বৈরূপাক্ষঃ পুরস্তাদ্ধোমানাঙ্কাম্যেষু চ প্রপদস্তপশ্চ তেজশ্চেতি। ৬,৭**

নিত্যনৈমিত্তিককাম্যেষু সর্বত্রৈব 'হোমানাং' 'পুরস্তাৎ' 'বৈরূপাক্ষঃ' "বিরূপাক্ষোঽসি (ম০ ব্রা০ ২,৪,৬)"—ইতি মন্ত্রঃ পঠিতব্যঃ। 'কাম্যেষু' কর্মসু 'প্রপদশ্চ' "তপশ্চ তেজশ্চ (ম০ ব্রা০ ২,৪,৫)"—'ইতি' প্রপদমন্ত্রোঽপি পঠিতব্যঃ। ৬,৭

নিত্য, নৈমিত্তিক ও কাম্য,—এ ত্রিবিধ কার্য্যেই যে কোন হোম হউক, হোমের পূর্ব্বে "বিরূপাক্ষোসি (ম০ ব্রা০ ২, ৪, ৬)"—এই মন্ত্র পাঠ করিবে। কাম্য কর্ম্ম সমস্তে "তপশ্চ (ম০ ব্রা০ ২, ৪, ৫)" মন্ত্রটিও পাঠ করিবে। ৬, ৭

* ইহা পুরোহিতদের দেখিয়া শিক্ষা করিতে হয়।

অপিত্বা প্রাণায়াম মাবৰ্ত্মার্থমনা বৈরূপাক্ষ মারভ্যোচ্ছ্বসেত্‌। ৮

কাম্যেষু প্রপদবৈরূপাক্ষয়োরুভয়োরেব জপো বিহিতঃ। তত্র প্রপদজপানন্তরং প্রাণায়ামঃ কর্ত্তব্যঃ। "পূরককুম্ভকরেচকাখ্যঃ প্রাণায়ামঃ"—ইতি সন্ধ্যাসূত্রোক্ত এবাত্র গ্রাহ্যঃ। তত্র পূরক-কুম্ভকয়োঃ প্রপদমন্ত্রার্থমননং কর্ত্তব্যম্‌, রেচকারম্ভেন এব বৈরূ-পাক্ষমন্ত্রং জপেদিতি। ৮

কাম্য কর্ম্ম সম্বন্ধে প্রপদ মন্ত্র ও বৈরূপাক্ষ মন্ত্র উভয়ই পাঠ করিবার ব্যবস্থা হইতেছে, তন্মধ্যে প্রপদ মন্ত্র পাঠ করিয়া প্রাণায়াম আরম্ভ করিবে এবং ঐ প্রাণায়ামকালে পূরক ও কুম্ভকে প্রপদ মন্ত্রের অর্থ চিন্তা করিয়া রেচকানু-সারে বৈরূপাক্ষ মন্ত্র জপ করিবে। ৮

ইতি হোম-পূর্ব্বকৃত্য ব্যবস্থা।

---

অথ ভোজননিয়মঃ।—

কাম্যেষু ত্রিরাত্রাভোজনং ব্রীহি বা ভক্তানি। ৯,১০

'কাম্যেষু' কর্ম্মসু কর্ত্তব্যেষু 'ত্রিরাত্রাভোজনং' কর্ম্মারম্ভাদ্দি-বসত্রয়াব্যবহিতেষু পূর্ব্বেষু ত্রিষু দিবসেষু ভোজনং মাধ্যাহ্নিকং নৈশং চ ন কর্ত্তব্যম্‌। 'বা' অসমর্থশ্চেত্‌ তেষু দিবসেষু 'ব্রীহি' এব 'ভক্তানি' ভোজনানি কর্ত্তব্যানি নতান্য তেষু দিবসেষু

माध्यन्दिनं नैशं वा एकैकमेव भोक्तव्यम् ; न तु यथानियमं वार-द्वयम् । ९, १०

কাম্য কার্য্য করিবার পূর্ব্ব-দিন ত্রয় মধ্যাহ্ন ও নৈশ উভয় আহারই ত্যাগ করিবে, যদি একেবারে উভয় ভোজন ত্যাগ করিতে না পারে ত অন্তত একটী ত্যাগ করিবে অর্থাৎ দিবারাত্রে একবারমাত্র ভোজন করিবে। ৯, ১০

नित्यप्रयुक्तानान्तु प्रथमप्रयोगेषु । ११

कञ्चित् काम मभिलक्ष्य यत् कर्म द्विवार मनेकवारं वा क्रियते, तदेव नित्यप्रयुक्त मित्युच्यते ; तादृशानान्तु कर्मणां 'प्रथमप्रयोगेषु' एव पूर्वोक्तो भोजननियमः कर्त्तव्यः, न तु द्वितीयादिषु । ११

যে কার্য্য, কোন একটী উদ্দেশ্য সিদ্ধির জন্য অনেক বারই করিতে হয়, তাদৃশ কার্য্যে একবার মাত্র প্রথমবার, পূর্ব্বোক্ত পূর্ব্বদিনত্রয় অভোজন বা এক-ভোজন ব্যবস্থা অর্থাৎ প্রতিবারই কার্য্যারম্ভের পূর্ব্ব দিবসত্রয় অভোজন বা এক-ভোজন করিতে হইবে না। ১১

उपोष्य तु यजनीयप्रयोगेषु । १२

যানি কর্ম্মাণি বহুদিনং যাবৎ প্রতিদিনং যজনীয়তয়া প্রযুজ্যন্তে, তাদৃশেষু 'যজনীয়প্রয়োগেষু তু' 'উপোষ্য' প্রাতরাশা-দিক মল্পাহার মেব কৃত্বা তত্তদ্যজনং বিধেয়ম্। ১২

যে সকল কার্য্য, কয়েক দিবসে সমাপ্য বা দীর্ঘকাল অনুষ্ঠেয়, তৎসমস্তে প্রতিদিন প্রাতরাশাদিমাত্র অল্পাহার * করিয়াই প্রবৃত্ত হইবে। ১২

উপরিষ্টাদ্ দৈবৎসান্নিপাতিকম্। ১৩

'সান্নিপাতিকং' নৈমিত্তিকং কর্ম্ম, 'উপরিষ্টাদ্দৈবং' নিমিত্ত-ঘটনাৎ পর মেব তস্য দীক্ষা ইতি বেদিতব্য মিতি ভোজন-নিয়মঃ। ১৩

নিমিত্ত ঘটনার পরেই নৈমিত্তিক কর্ম্ম সমূহের দীক্ষা কর্ত্তব্য; তাহাই তাদৃশ কর্ম্মের নির্দ্দিষ্ট কাল; তৎপূর্ব্বে অভোজন বা একভোজন বা উপবাস (কিঞ্চিদ্ভোজন) যথাসম্ভব ব্যবস্থিত হইবে। ১৩

ইতি ভোজন নিয়ম।

* প্রাতরাশাদিমাত্র অল্পাহারকেই সেকালে 'উপবাস' কহিত; ইদানীং উপবাস শব্দে যাহা বুঝায়, তদানীং তাহাকে 'অভোজন' বলিত। মদীয় "প্রত্নকর্ম্মনন্দিনী" পত্রিকাতে প্রকাশিত "মহাগুরুনিপাতে কর্ত্তব্যাকর্ত্তব্য বিচার" দেখ।

अथ ब्रह्मवर्चसकामकर्म।—

अरण्ये प्रपदं प्रयुञ्जीत दर्भेष्वासीनः प्राक्कूलेषु ब्रह्मवर्चसकामः। १४

यः कश्चन 'ब्रह्मवर्चसकामः' स्यात्, स एव 'अरण्ये' गत्वा 'प्राक्कूलेषु दर्भेषु' 'आसीनः' सन् 'प्रपदं' "तपश्च (म॰ ब्रा॰ २,४,५)"—इति मन्त्रं 'प्रयुञ्जीत'। १४

যে কেহ ব্রহ্মবর্চ্চস কামনা করিবে, সে অরণ্যে গিয়া পূর্ব্বাগ্র পাতিত দর্ভে বসিয়া "প্রপদ" মন্ত্র (ম॰ ব্রা॰ ২, ৪, ৫) দ্বারা পঠিত মন্ত্র দ্বারা সাধনা করিবে। ১৪

अथ पुत्रपशुकामकर्म।—

उदक्कूलेषु पुत्रपशुकामः। १५

यः कश्चन पुत्रकामः पशुकामो वा स्यात्, स खलु अरण्ये गत्वा 'उदक्कूलेषु' उत्तराग्रेषु दर्भेषु आसीनः, तमेव प्रपद-मन्त्रं प्रयुञ्जीत। १५

যে কেহ পুত্র বা পশু কামনা করিবে, সে অরণ্যে গিয়া উত্তরাগ্র দর্ভে বসিয়া ঐ "প্রপদ" মন্ত্র দ্বারা সাধনা করিবে। ১৫

अथ ब्रह्मवर्चस-पुत्र-पशुकामकर्म ।—

**उभयेषूभयकामः । १६**

'उभयकामः' प्रथमसूत्रोपात्तं ब्रह्मवर्चसं द्वितीयसूत्रोपात्तं पुत्रं पशुं च यः कामयेत, स खलु अरण्ये गत्वा युगपत् 'उभयेषु' प्राक्कूलेषु, तदुपरि पातितेषु उदक्कूलेषु च दर्भेषु आसीनः, त मेव प्रपदं नाम मन्त्रं प्रयुञ्जीत । १६

প্রথম সূত্রোক্ত ব্রহ্মবর্চ্চস এবং দ্বিতীয় সূত্রোক্ত পুত্র ও পশু, এতদুভয়ই যে কেহ কামনা করিবে, সে অরণ্যে গিয়া পূর্ব্বাগ্র দর্ভ পাতিয়া তদুপরি উত্তরাগ্র দর্ভ পাতিয়া উহাতে উপবিষ্ট হইয়া 'প্রপদ' মন্ত্র দ্বারা সাধনা করিবে। ১৬

---

अथ पशुस्वस्त्ययनकामकर्म ।—

**पशुस्वस्त्ययनकामो व्रीहियवहोमं प्रयुञ्जीत सहस्रबाहुर्गौपत्य इति । १७**

पशूनां स्वगृहपालितानां गवादीनां स्वस्त्ययनं कामयेत चेत्, "सहस्रबाहुर्गौपत्यः ( म० ब्रा० २,४,७ )"—'इति' मन्त्रेण 'व्रीहियवहोमं' व्रीहिणा यवेन च आहुति मन्त्रो 'प्रयुञ्जीत' । १७

যে কেহ স্বীয় গৃহপালিত গো-মেষাদির স্বস্ত্যয়ন কামনা করিবে, সে "সহস্র বাহু ( ম০ ব্রা০ ২,৪,৭ )"—এই মন্ত্রে ধান্য ও যব হোম করিবে। ১৭

अथ प्रसादकामकर्म।—

कौतोमतेन महावृक्षफलानि परिजप्य प्रयच्छेद् यस्यात्मनि प्रसादमिच्छेत्तस्मा एकभूयांस्यात्मनाऽयुग्मानि कुर्यात्। १८,१९

'यस्य' कस्य चित् जनस्य पुरुषस्य स्त्रिया वा 'प्रसादम्' प्रसन्नताम् 'इच्छेत्', 'तस्मै' 'कौतोमतेन' मन्त्रेण (म० ब्रा० २,४,८) महावृक्षफलानि गुवाकानि आम्राणि वा 'परिजप्य' 'प्रयच्छेत्'। तानि च फलानि 'एकभूयांसि' एकस्मिन्नेव गुच्छे बहूनि विद्यन्ते चेत्, तर्हि दानात् पूर्वमेव 'आत्मनः' आत्मना स्वयमेव 'अयुग्मानि' विच्छिन्नानि 'कुर्यात्'। १८,१९

যে কোন ব্যক্তির প্রসন্নতা লাভের ইচ্ছা হইবে, সেই ব্যক্তিকে "কৌতোম ( ম০ ব্রা০ ২,৪,৮ )" মন্ত্র দ্বারা পঠিত কতিপয় মহাবৃক্ষ-ফল প্রদান করিবে; এই ফলগুলি গুচ্ছ হইতে স্বয়ং এক একটি করিয়া ভাঙ্গিবে *। ১৮,১৯

---

अथ पार्थिवं कर्म।—

ब्रह्म ब्रूवेति पञ्चर्चः। २०

* এতাবতা মহাবৃক্ষ-ফল শব্দে এস্থলে আম্র গুবাক ইত্যাদি

ম০ ব্রা০ ২,৪,৫—১২, । অধিকৃতো বেদ্বিতব্যঃ । ২০

"বৃক্ষ ইব ( ম০ ব্রা০ ২,৪,১—১৩ )"—ইত্যাদি পাঁচটি ঋক্ আছে, তাহার ব্যবহার যথাক্রমে বলা যাইতেছে। ২০

তস্মিন্ প্রথমং পার্থিবং কর্ম । ২১

'তস্মিন্' অধিকৃতে পঞ্চর্চে, তেনৈব পঞ্চর্চেন সমুদিতেন 'প্রথমম্' একং 'কর্ম' 'পার্থিবং' চৈতার্থং কুর্বীতেতি । ২১

সেই সমুদয় পাঁচটি ঋক্ দ্বারাই প্রথমত পার্থিব কর্ম্ম অর্থাৎ ক্ষেত্রাদির উর্ব্বরতাদি সিদ্ধির জন্য একটী ক্রিয়া ...ত হইবে। ২১

অর্দ্ধমাস মভুক্ত্বা ऽन्यत्तौ वा पेया मन्यतरं কালম্ । ২২, ২৩

তত্র পার্থিবং কর্ম 'অর্দ্ধমাস মভুক্ত্বা' হব কার্যম্। অভী-জনীऽসমর্থশ্চেত্ 'অন্যতরং কালং' দিবা রাত্রৌ বা একবার মেব 'পেয়া' মণ্ড-দুগ্ধাদিকং পিবেদিতি । ২২,২৩

এই পার্থিব কর্ম্ম, অর্দ্ধমাস অভোজন থাকিয়া সম্পন্ন করিবে। যদি অভোজন না থাকিতে পারে ত এক বেলা-মাত্র পেয়া পান করিতেও পারে। ২২,২৩

यत्रात्मानं परिपश्येत् । २४

'यत्र' पेयायाम् 'आत्मानं' आत्मच्छायां दर्पणादाविव 'परिपश्येत्' तादृशीमेव तरलां पेयां पिबेदिति । २४

যে পেয়াতে স্বীয় মুখ দেখিতে পাইবে, এরূপ তরল পেয়াই পান করিবে।

एतद् व्रत मर्द्धमासव्रतेषु । २५

'एतत्' पार्थिवं कर्म 'व्रतम्' उच्यते, तच्च 'अर्द्धमासव्रतेषु' गण्यते । तथाच-शुक्लप्रतिपद्यस्यारम्भः पौर्णमास्यां च समाप्तिः सिद्धा । २५

এই পার্থিব কর্ম্ম একটি ব্রতবিশেষ, ইহা অর্দ্ধমাস-ব্রতের মধ্যে গণনীয়। এতাবতা ইহা শুক্ল প্রতিপদে আরব্ধ হইয়া পূর্ণিমাতে শেষ হইবে। ২৫

पौर्णमास्यां रात्रावविदासिनि ह्रदे नाभिमात्र मवगाह्याक्षततण्डुलान्तगन्तेष्वास्येन जुहुयात् स्वाहे-त्युदके । २६

'पौर्णमास्यां रात्रौ' 'अविदासिनि ह्रदे' निदाघेऽपि यस्य विदासः शोषो न, तादृशे जलाशये 'नाभिमात्र मवगाह्य'

'অক্ষততণ্ডুলান্' আস্যে কৃত্বা তেনৈব 'আস্যেন' অধিকৃতানাং পঞ্চানামেকৈকেনর্চ্চা 'উদকে' তত্রৈব 'জুহুয়াৎ' ; 'মন্ত্রান্তেষু' তাসাং পঞ্চানা মৃচা মন্ত্রেষু চ 'স্বাহা—ইতি' ব্রূয়াদিতি পার্থিবং কর্ম্ম। ২৬

পূর্ণিমার রাত্রে অবিদাসী * জলাশয়ে নাভিমাত্র জলে নামিয়া অবগাহনান্তে মুখে অক্ষত-তণ্ডুল লইয়া, সেই মুখের দ্বারাই, সেই পাঁচটি মন্ত্রে, সেই জলেই, এক একটি করিয়া পাঁচটি আহুতি প্রদান করিবে এবং ঐ পাঁচ মন্ত্রের প্রত্যেকেরই শেষে 'স্বাহা' শব্দও প্রয়োগ করিবে। ২৬

---

অত্র ভোগাদিকামকর্মাণি।—

অথাপরম্। ২৭

পঞ্চানা মধিকৃতানা মৃচাং সমুদিতানাং ব্যবহারেণ প্রথমং কর্ম্ম পার্থিবং নাম উক্তম্ ; 'অথ' অনন্তরম্, তাসা মেবর্চ্চা মসমুদিতানাং ব্যবহারেণ 'অপরম্' দ্বিতীয়ং কর্ম্ম আদিত্যোপস্থানাদিকং বক্ষ্যতে ইতি। ২৭

অধিকৃত পাঁচ মন্ত্রেরই দ্বারা প্রথমত পার্থিব কর্ম্ম বলা হইয়াছে, অধুনা সেই পাঁচটির প্রত্যেকের ব্যবহারে এক-একটী অপর কর্ম বলা যাইতেছে। ২৭

---

* যে জলাশয়ের জল, নিদাঘকালেও শুষ্ক হয় না।

प्रथमयाऽऽदित्य मुपतिष्ठेत भोगकामोऽर्थपति-पथविषये सिद्धत्यर्थः। २८

'भोगकामः' पुरुषः, 'प्रथमया' "वृक्ष इव (म० ब्रा० २,४, ९)"—इत्येनयर्चा 'आदित्य मुपतिष्ठेत'। क्वोपतिष्ठेत? इत्याह,—'अर्थपतिपथविषये' यतोऽर्थपतेः अर्थं कामयते, तस्यैव पथगोचरे प्रदेशे। तथाच 'अर्थः' प्रयोजनं 'सिद्ध्यति'। २८

যে কেহ ভোগ কামনা করিবে, সে "বৃক্ষ ইব ( ম০ ব্রা০ ২,৪,৯ )" মন্ত্রে সূর্য্যোপস্থান করিবে। যে স্থানে সেই প্রয়োজন সিদ্ধ হইবার সম্ভাবনা, তাদৃশ স্থলেই এই অনুষ্ঠান অনুষ্ঠিত হইবে, তাহা হইলেই প্রয়োজন সিদ্ধ হইবে। ২৮

द्वितीययाऽऽदित्ये परिविष्यमाणेऽक्षततण्डुलान् जुहुयाद् बृहत्पत्रस्वस्त्ययनकामः। २९

पत्रं वाहनम्, बृहत्पत्रं हस्त्यश्वादि। 'बृहत्पत्रस्वस्त्ययनकामः' पुरुषः, 'द्वितीयया' "ऋतं सत्ये (म० ब्रा० २,४,१०)"—इत्येनयर्चा 'आदित्ये परिविष्यमाणे' 'अक्षततण्डुलान्' 'जुहुयात्'। "वाताख्यैर्मण्डलीभूताः सूर्याचन्द्रमसोः कराः। मालाभा व्योम्नि दृश्यन्ते परिवेषस्तु सः स्मृतः॥"—इति।

বৃহৎ বাহন সকলের অর্থাৎ হস্তী অশ্বাদির স্বস্ত্যয়ন কামনায় "ঋতং সত্যে ( ম০ ব্রা০ ২.৪, ১০ )"—এই দ্বিতীয়

মন্ত্রে অক্ষত তণ্ডুল হবন করিবে। যে সময়ে সূর্য্যমণ্ডলে পরিবেষ উপস্থিত হয়, সেই সময়ে ইহা অনুষ্ঠিত হইবে। ২৯

**তৃতীয়যা চন্দ্রমসি তিলতণ্ডুলান্ ক্ষুদ্রপশু-স্বস্ত্যয়নকামঃ। ৩০**

ক্ষুদ্রপশবো গোমিষাদয়ঃ, তৎস্বস্ত্যয়নকামঃ পুরুষঃ, 'তৃতীয়যা' "অভিভাগোঽসি ( ম০ ব্রা০ ২,৪,১১ )"—ইত্যনয়র্চা 'চন্দ্রমসি' পরিবিষ্যমাণে এব কালে 'তিলতণ্ডুলান্' জুহুয়াদিত্যেব। ৩০

ক্ষুদ্র পশুর অর্থাৎ গো-মেষাদির স্বস্ত্যয়ন কামনায় "অভিভাগোঽসি ( ম০ ব্রা০ ২,৪,১১ )"—এই তৃতীয় মন্ত্রে কতকগুলি তিলতণ্ডুল হোম করিবে। যে সময়ে চন্দ্রমণ্ডলে পরিবেষ উপস্থিত হয়, সেই সময়ে অনুষ্ঠিত হইবে। ৩০

**চতুর্থ্যাদিত্য মুপস্থায়ার্থান্ প্রপদ্যেত স্বস্ত্যর্থ-বানাগচ্ছতি। ৩১**

'চতুর্থ্যা' "ক্ষোম ইব ( ম০ ব্রা০ ২,৪,১২ )"—ইত্যনয়র্চা 'আদিত্য মুপস্থায়' 'অর্থান্' অভিলক্ষ্য 'প্রপদ্যেত' যাত্রাং কুর্বীত, তেন সঃ 'স্বস্ত্যর্থবান্' সন্ 'আগচ্ছতি' স্বস্থানিতি। ৩১

"কোশ ইব (ম০ ব্রা০ ২,৪, ১২)"—এই মন্ত্রে সূর্য্যোপস্থান করিয়া অর্থ লক্ষ্য করত যাত্রা করিলে অর্থ লাভ করিয়া নির্বিঘ্নে প্রত্যাগত হইবে। ৩১

**পঞ্চম্যাদিত্য মুপস্থায় গৃহান্ প্রপদ্যেত স্বস্তি গৃহানাগচ্ছতি স্বস্তিগৃহানাগচ্ছতি। ৩২ ॥ ৫ ॥**

'পঞ্চম্যা' "আকাশস্যৈষ (ম০ ব্রা০ ২,৪,১৩)"—ইত্যনয়র্চা 'আদিত্য মুপস্থায়' 'গৃহান্' অভিলক্ষ্য 'প্রপদ্যেত' যাত্রাং কুর্ব্বীত, তেন সঃ প্রবাসাৎ প্রতিচলিতঃ 'স্বস্তি' যথা স্যাত্তথা 'আগচ্ছতি' প্রত্যায়াতি। দ্বির্বচনং খণ্ডসমাপ্তিদ্যোতনার্থম্। ৩২ ॥ ৫ ॥

ইতি সামবেদীয়ে গোভিলগৃহ্যসূত্রে চতুর্থপ্রপাঠকে পঞ্চমখণ্ডস্য ব্যাখ্যানং সামশ্রমিকৃতং সমাপ্তম্ ॥ ৪ । ৫ ॥

"আকাশস্যৈষ (ম০ ব্রা০ ২,৪, ১৩)"—এই পঞ্চম মন্ত্রে সূর্য্যোপস্থান করিয়া স্ব-গৃহ লক্ষ্য করত প্রতিযাত্রা করিলে নির্বিঘ্নে গৃহে আসিয়া পহুঁছিবে। ৩২ । ৫ ॥

ইতি চতুর্থ অধ্যায়ের পঞ্চম খণ্ডের অনুবাদ সমাপ্ত।

———

यथाकालमृत्यु-पापरोगाभ्यां मारणद्वेषाभावकामकर्म ।—

भूरित्यनकाममारं नित्यं प्रयुञ्जीत न पापरोगा-न्नाभिचारान्नभयम् । १

"भूः ( म० ब्रा० २, ४, १४ )"—'इति' अनकाममारं, इच्छामरणसाधनं मन्त्रं 'नित्यं' सततमेव, प्रतिदिनं वा 'प्रयुञ्जीत' । तेन 'न' 'पापरोगात्' कुष्ठादितः, 'न' च 'अभि-चारात्' अनुष्ठितात् 'भयम्' स्यात् । १

যাহারা বিনাকষ্টে যথাকালে মৃত্যু কামনা করিবে, তাহারা "ভূঃ ( ম০ ব্রা০ ২,8, ১8 )"—মন্ত্রটী সতত জপ করিবে ; এই মন্ত্রের প্রভাবে শত্রুকৃত মারণাদি হইতে ভয় থাকে না এবং কুষ্ঠাদি পাপরোগ হইতেও ভয় হয় না। ১

---

अथ दारिद्र्यनाशकामकर्म ।—

अलक्ष्मीनिर्णोदो यजनीयप्रयोगो मूर्द्धोऽधीम इत्येकैकया । २

"मूर्द्धोऽधीमे ( म० ब्रा० २,५,१—८ )"—'इति' अष्टर्चस्य सूक्तस्य 'एकैकया' ऋचा एकैका आहुतिर्होतव्या । अयमेव पूर्वोक्तो यजनीयप्रयोगः'—इत्युच्यते । एतस्य हि कर्मणः प्रभा-वात् 'अलक्ष्मीनिर्णोदः' दारिद्र्यनाशः भवेदिति । २

"মূর্দ্ধানমে (ম০ ব্রা০ ২, ৫, ১—৮)"—এই অষ্টর্চ্চ সূক্তের এক একটী মন্ত্রে এক একটি আহুতি প্রদত্ত হইবে। ইহা যজনীয়প্রয়োগের মধ্যে গণ্য। এই ক্রিয়ার ফলে দারিদ্র্য দূর হয়॥ ২

**যা তিরশ্চীতি সপ্তমী বামদেব্যর্চ্চো মহাব্যাহৃতয়ঃ প্রজাপত ইত্যষ্টমযা। ৩—৫**

ইহ যজনীয়প্রয়োগে যা 'সপ্তমী' আহুতিঃ, সা মন্ত্রপাঠক্রমাৎ "অপেহি (ম০ ব্রা০ ২,৫,৭)"—ইত্যনয়া প্রাপ্তা' পরং ন তথাভীষ্টা; অপি তস্যাঃ স্থানে "যা তিরশ্চী (?)"—ইত্যেষা প্রয়োক্তব্যা। কিঞ্চ; ততো 'বামদেব্যর্চঃ (উ০ আ০ ১, ১, ১২, ১)'—'মহাব্যাহৃতয়ঃ,' চ জপ্তব্যাঃ; ততঃ "প্রজাপতে (ম০ ব্রা০ ২,৫,৮)"—ইত্যনয়া অষ্টম্যা ঋচা অষ্টমী আহুতির্হোতব্যেতি। ৩—৫

এই যজনীয় প্রয়োগে যে আটটী আহুতি হইবে, তন্মধ্যে সপ্তম ঋকে সপ্তম আহুতি না হইয়া "যা তিরশ্চী (?)" মন্ত্রে ঐ সপ্তমাহুতি হইবে এবং তৎপরে বামদেব্য (উ০ আ০ ১,১, ১২, ১) ঋক্ত্রয়ের ও তৎপরে মহাব্যাহৃতিগুলির পাঠ করিতে হইবে, ইহার পশ্চাৎ "প্রজাপতে (ম০ ব্রা০ ২,৫, ৮)"—এই অষ্টম মন্ত্রে অষ্ট মাহুতি প্রদত্ত হইবে। ৩—৫

অথ যশস্কামকর্ম।——

**যশোঽহং ভবামীতি যশস্কাম আদিত্য মুপতিষ্ঠেত পূর্ব্বাহ্নমধ্যন্দিনাপরাহ্ণেষু প্রাতরহ্নস্যেতি সন্নাময়ন্। ৩**

'যশস্কামঃ' পুরুষঃ, "যশোঽহং (ম০ ব্রা০ ২,৫,৯)"—'ইতি' পঞ্চর্চ্চং সূক্তং পঠন্, তত্র চ তৃতীয়ে মন্ত্রে পঠিতং 'প্রাতরহ্নস্যেতি' পদং 'সন্নাময়ন্' যথাকালং মধ্যন্দিনস্যেতি অপরাহ্নস্যেতি চ পরিবর্ত্তয়ন্, 'পূর্ব্বাহ্নমধ্যন্দিনাপরাহ্ণেষু' ত্রিষ্বেব কালেষু 'আদিত্য মুপতিষ্ঠেত'। ৩

যাহারা যশ কামনা করিবে, তাহারা "যশোঽহং (ম০ ব্রা০ ২,৫,৯—১৩)"—এই পঞ্চর্চ্চ সূক্তের পঞ্চ মন্ত্রে প্রাতঃ, মধ্যাহ্ন ও সায়ং তিনকালেই সূর্য্যোপস্থান করিবে। ঐ সূক্তের তৃতীয় মন্ত্রের মধ্যগত 'প্রাতরহ্নস্য' এই পাঠটি যথাকালে পরিবর্ত্তন করিবে অর্থাৎ মধ্যাহ্নকালে তৎস্থানে "মাধ্যন্দিনস্য" ও সায়ং 'অপরাহ্নস্য' বলিবে। ৭

---

অথ স্বস্ত্যয়নকামকর্ম।—

**সন্ধিবেলয়োরুপস্থানং স্বস্ত্যয়ন মাদিত্যনাব মিতি। ৮**

'সন্ধিবেলয়োঃ' উভয়োরেব "আদিত্যনাবম্ (ম০ ব্রা০ ২,৫,১৪)"—'ইতি' মন্ত্রং পঠন্ 'উপস্থানং' কর্ত্তব্যম্। তথাচ 'স্বস্ত্যয়নং' সিধ্যেৎ। ৮

প্রাতঃ ও সায়ং উভয় সন্ধিবেলাতেই "আদিত্যনাব (ম০ ব্রা০ ২,৫,১৪)"—মন্ত্রে উপস্থান করিবে। ইহাতে স্বস্ত্যয়ন হইবে ॥ ৮

**উদ্যন্তং ত্বাদিত্যানূদিয়াসমিতি পূর্বাহ্ণে প্রতি-তিষ্ঠন্তং ত্বাদিত্যানুপ্রতিতিষ্ঠাসমিত্যপরাহ্ণে । ৯,১০**

তত্র, পূর্বাহ্ণে "উদ্যন্তম্ (ম০ ব্রা০ ২,৫,১৫)"—'ইতি' যজুশ্চ প্রযোক্তব্যম্ । 'অপরাহ্ণে' চ "প্রতিতিষ্ঠন্তম্ (ম০ ব্রা০ ২৫,১৬)"—'ইতি' চ যজুঃ প্রযোক্তব্যমেব । ৯, ১০

এই উপস্থানকালে, বিশেষত প্রাতঃসন্ধিকালে "উদ্যন্তং (ম০ ব্রা০ ২,৫,১৫)" মন্ত্রও এবং সায়ং-সন্ধিকালে "প্রতি-ষ্ঠন্তং (ম০ ব্রা০ ২,৫,১৬)" মন্ত্রও ব্যবহৃত হইবে। ৯,১০

---

অথ আচিতশতকামকর্ম ।—

**আচিতশতকামোঽর্দ্ধমাসব্রতঃ । ১১**

'আচিতশতকামঃ' পুরুষঃ, 'অর্দ্ধমাসব্রতঃ' স্যাৎ । ১১

যে কেহ শত আচিত কামনা করিবে, সে অর্দ্ধমাস-ব্রত অনুষ্ঠান করিবে। ১১

অর্দ্ধমাসব্রতানুষ্ঠানপ্রকারং বিধত্তে,—

তামিস্রাদৌ ব্রীহিকাংসৌদনং ব্রাহ্মণান্ ভোজয়িত্বা তস্য কণানপরাসু সন্ধিবেলাসু প্রত্যগ্ গ্রামান্নিষ্ক্রম্য চতুষ্পথেঽগ্নি মুপসমাধায়াদিত্য মভিমুখো জুহুয়ান্নলায় স্বাহা ভল্লায় স্বাহেতি। ১২

'তামিস্রাদৌ' কৃষ্ণপ্রতিপদি সন্ধিবেলায়াং 'ব্রীহিকাংসৌদনং' পক্ত্বা, তেন চ 'ব্রাহ্মণান্ ভোজয়িত্বা' 'অপরাসু' দ্বিতীয়াদিষু 'সন্ধিবেলাসু' 'তস্য' ব্রীহিকাংসস্য 'কণান্' "ভলায় স্বাহা, ভল্লায় স্বাহা (ম০ ব্রা০ ২,৫,১৭; ১৮)"—ইতি মন্ত্রদ্বয়েন জুহুয়াৎ। ক্কেদ প্রদেশে? 'প্রত্যগ্ গ্রামান্ নিষ্ক্রম্য চতুষ্পথে'। কথম্? তত্র চতুষ্পথে 'অগ্নি মুপসমাধায়, আদিত্য মভিমুখঃ' সন্। ১২

কৃষ্ণ পক্ষের প্রতিপৎ তিথিতে সন্ধিবেলায় কাংস পরিমিত তণ্ডুল পাক করিয়া তাহাতে কতকগুলি ব্রাহ্মণ ভোজন করাইবে। তদনন্তর অমাবস্যা পর্য্যন্ত প্রতি সন্ধিবেলাতে গ্রামের বাহিরে পশ্চিম দিকে চতুষ্পথে অগ্নি জ্বালিয়া তাহাতে 'ভলায়' ও 'ভল্লায়' এই মন্ত্রদ্বয়ে (ম০ ব্রা০ ২,৫, ১৭; ১৮) আদিত্যাভিমুখ হইয়া ঐ তণ্ডুলের কণাগুলি হোম করিবে। ১২

এতয়েবাপূর্তাপরৌ তামিস্রৌ। ১৩

'एतया एव आवृता' पूर्वोक्तया एव रीत्या 'अपरौ' द्वौ 'तामिस्रौ' कृष्णपक्षौ अनुवर्त्तयेत्। तदेवं त्रिभिः कृष्णपक्षैः एषोऽर्द्धमासव्रतः सम्पाद्यं इति। १३

এই (পূর্ব্বোক্ত) রীতিতেই আরও কৃষ্ণপক্ষদ্বয় অনুষ্ঠান করিবে। এতাবতা কৃষ্ণপক্ষত্রয়ে এই অর্দ্ধমাস ব্রতটি সম্পন্ন হইবে। ১৩

तामिस्रान्तरेषु ब्रह्मचारी स्यादा समापनादा समापनात् १४

'तामिस्रान्तरेषु' कृष्णपक्षमध्येऽहोरात्रेषु व्रती पुरुषः 'आसमापनात्' व्रतसमाप्तिं यावत् 'ब्रह्मचारी स्यात्'। १४ । ६ ।

इति सामवेदीये गोभिलगृह्यसूत्रे चतुर्थप्रपाठके षष्ठखण्डस्य व्याख्यानं सामश्रमिकृतं समाप्तम् ॥ ४ । ६ ॥

যে কৃষ্ণপক্ষত্রয়ে এই অর্দ্ধমাস ব্রত অনুষ্ঠান করা যাইবে, তাহাতে ব্রত-সমাপ্তি পর্য্যন্ত ব্রতীকে ব্রহ্মচর্য্যাবলম্বন করিতে হইবে। ১৪ ॥ ৬ ॥

ইতি চতুর্থ অধ্যায়ের ষষ্ঠ খণ্ডের অনুবাদ সমাপ্ত ॥ ৪ । ৬ ॥

अथ वास्तुनिर्माणक्रम।—

अवसानं जोषयेत। १

'অবসানং' নিবাসবাস্তু অন্যবাস্তুভিরবেষ্টিতং 'অবসায-লক্ষণং ভূখণ্ডং' 'জোষয়েত' সেবেত বাসায়েতি। ১

অন্যান্য বাটী হইতে দূরে, বাসবাটী নির্ম্মাণের উপযোগী প্রশস্ত ভূখণ্ড গ্রহণ করিবে। ১

**সমং লোমশমবিভ্রংশি প্রাচ্য উদীচ্যো বা যত্রাপঃ প্রবর্ত্তেরন্নক্ষীরিণ্যোঽকণ্টকা অকটুকা যত্রৌষধয়ঃ স্যুঃ ২**

তচ্চ অবসানং 'সমং' সমতলং স্যাৎ। তচ্চ 'লোমশং' ঘাসবিশিষ্টং স্যাৎ। তচ্চ 'অবিভ্রংশি' বিভ্রংশোঽধঃপতনং ন যত্র সম্ভাব্যতে তাদৃশং স্যাৎ। 'যত্র' 'প্রাচ্যঃ উদীচ্যঃ বা' 'আপঃ' নদ্যাদিকাঃ 'প্রবর্ত্তেরন্' বিদ্যেরন্। 'যত্র' চ সমীপে এব 'অক্ষীরিণ্যঃ' 'অকণ্টকাঃ' 'অকটুকাঃ' 'ওষধয়ঃ' 'স্যুঃ'। ২

সেই ভূখণ্ডটুকু সমতল হইবে ঘাসে আচ্ছন্ন থাকিবে, পুষ্করিণী-পূর্ত্তিজ প্রভৃতি হঠাৎ অধঃপতনের কারণ-শূন্য হইবে, সেই স্থানের নিকটে পূর্ব্বে বা উত্তরে বৃহৎ জলাশয় থাকিবে এবং যে স্থানের সমীপে ক্ষীরী, কণ্টকী ও কটু ওষধি বৃক্ষ না থাকিবে *, এইরূপ স্থান বাসার্থ মনোনীত করিবে। ২

* ইহার তাৎপর্য্য এখনও বুঝিতে পারিলাম না।

গৌরপাংশু ব্রাহ্মণস্য লোহিতপাংশু ক্ষত্রিয়স্য কৃষ্ণপাংশু বৈশ্যস্য। ২—৫

পাংশবো রেণবঃ। এবং পাংশুপরীক্ষাং প্রকৃত্য তত্র ব্রাহ্মণাদয়ো বাস্তুনির্মাণং কারয়েয়ুরিতি ভাবঃ। ২—৫

যে স্থানের রেণুর বর্ণ, গৌর, ব্রাহ্মণগণ তাহাই মনোনীত করিবে, ক্ষত্রিয়গণের জন্য লোহিত-রেণু স্থানই উপযুক্ত এবং বৈশ্যগণ কৃষ্ণ-রেণু স্থানেই বাস করিবে। ৩—৫

স্থিরাঘাত মেকবর্ণ মশুষ্ক মনূষর মমরুপরিহিত মক্লিন্নম্। ৬

'স্থিরাঘাতং' স্বল্পাঘাতেনৈব যন্নাবটীভবেৎ তৎ। 'একবর্ণং' ক্বচিৎ কৃষ্ণং ক্বচিদ্গৌর মেবং বহুবর্ণত্বং ন দৃশ্যতে যত্র, তাদৃশম্। 'অশুষ্ক' যত্রোৎপদ্যমানা ওষধয়ো ন শুষ্কাঃ স্যু, তথাবিধম্। 'অনূষরং' যস্মিন্ বীজং প্ররোহেদেব, তাদৃশম্। 'অমরুপরিহিতম্' মরুভূমিভিঃ অবেষ্টিতম্। 'অক্লিন্নম্' ক্লিন্নং সজলম্, তদ্বিপরীতম্। এবম্ অবসানং জোষয়েতেত্যেব। ৬

যে স্থানে সামান্য আঘাতেই ধশিয়া না যায়, যে স্থানের নানাভাগে নানা বর্ণ দেখা না যায়, যে স্থানে কোন পুষ্পবৃক্ষাদি রোপণ করিলে শুকাইয়া না যায়, যে স্থানে

শস্যাদি জন্মিবারও শক্তি থাকে, যাহার প্রায় চতুর্দ্দিকেই মরুভূমি না থাকে, এবং যে স্থান জলা না হয়,—ঈদৃশ ভূমিই বাসস্থানের জন্য মনোনীত করিবে। ৬

**দর্ভসম্মিতং ব্রহ্মবর্চসকামস্য বৃহত্তৃণৈর্বলকামস্য মৃদুতৃণৈঃ পশুকামস্য। ৭—৯**

'ব্রহ্মবর্চসকামস্য' ব্রাহ্মণস্য 'দর্ভসম্মিতং' কুশাবহুলং স্থানং স্যাৎ, তত্রাপ দৈবং পিত্র্যং বা কর্ম্ম কর্ত্তুং কুশাভাবেনায়াসো ন ভবেৎ। 'বলকামস্য' ক্ষত্রিয়স্য 'বৃহত্তৃণৈঃ' ব্যাপ্তং স্থানং সুখিতম্, তত্রাশ্বাদীনাং ভোজনং সুলভং স্যাৎ। 'পশুকামস্য' বৈশ্যস্য মৃদুতৃণৈঃ পরিব্যাপ্তং স্থানং বাসযোগ্যম্, তত্রাপি পশুচারণং সুকরং ভবেদিতি। ৭—৯

যে স্থানে কুশা সমধিক জন্মায়, তাহাই ব্রাহ্মণের বাসোপযোগী, যে স্থানে অশ্বাদির খাদ্যোপযুক্ত বৃহৎ তৃণাদি বহুপরিমাণে পাওয়া যায়, তাহাই ক্ষত্রিয়ের উপযুক্ত এবং যে স্থানসকল কোমল তৃণে সমাচ্ছন্ন—চারণ ভূমির জন্য চিহ্নিত হইতে হয় না, তৎসমস্তই বৈশ্যদের বাসভূমির উপযুক্ত। ৭—৯

**মাত্রাসম্মিতং মণ্ডলদ্বীপসম্মিতং বা যত্র বা শ্বভ্রাঃ স্বয় খাতাঃ সর্ব্বতোঽভিমুখাঃ স্যুঃ। ১০**

मात्रा हस्तेन उच्यते, तदनुक्रिमतम्, चतुष्कोण मित्यर्थः। मण्डलं वर्त्तुल मुच्यते, मध्योन्नतं समन्तादभितो निम्नं यत्, तद्द्वीप मुच्यते। तथाच द्वीप मिव मध्योच्चं वर्त्तुल मपि स्थानं न दोषावहम्। अपि 'वा' 'यत्र' स्थाने 'स्वयं खाताः' अकृत्रिमाः 'सर्वतोऽभिमुखाः' 'स्रवन्त्यः' गर्त्ताः 'स्युः' तत् अचतुरस्र मद्वीप-वर्त्तुल मपि वासार्ह मिति। १०

বাস্তুবাটী নির্ম্মাণের স্থানটী দীর্ঘ–প্রস্থে সমান হউক বা নাই হউক, চতুষ্কোণ হইলেই ভাল হয়; গোল স্থান হইলেও ক্ষতি নাই কিন্তু তাহার মধ্যভাগ ক্রমোচ্চ হওআ চাই; যদি তাদৃশ স্থানও না পাওআ যায় ত ত্রিকোণ, বহুকোণ, অসম-কোণ, প্রভৃতি স্থানও বাটীর জন্য মনোনীত করিতে পারে;—যদি তাদৃশ স্থানের সর্ব্বদিকে অকৃত্রিম কোন খাত থাকে। ১০

अनुद्वारसद्म। ११

'अनुद्वारसद्म' इति मनुष्यादिप्रवेशाय वायुप्रवेशाय वा यावन्ति द्वाराणि स्युः, तेषां सर्वेषा मेव समसूत्रपातानुद्वाराणि द्वाराणि यत्र, तादृशं सद्म कुर्वीतेत्येव। नात्र नञनुवर्त्तते अप्रसक्तस्य निषेधाप्रवृत्तेः। ११

গৃহে মনুষ্যাদি প্রবেশার্থ হউক বা বায়ু প্রবেশার্থ হউক যত গুলি দ্বার থাকিবে, সেই দ্বারগুলির সমসূত্রপাতে তৎসদৃশ অপর দ্বারও থাকিবে। ১১

তত্রাবসানং প্রাগ্‌দ্বারং যশস্কামো বলকামঃ কুর্বীতোদগ্‌দ্বারং পুত্রপশুকামো দক্ষিণাদ্বারং সর্ব্বকামো ন প্রত্যগ্‌দ্বারং কুর্ব্বীত। ১২

'তত্র' তাদৃশে স্থানে 'যশস্কামঃ' 'বলকামঃ' পুরুষঃ 'প্রাগ্‌দ্বারম্' 'অবসানং' বাসগৃহং 'কুর্ব্বীত'। পুত্রকামঃ পশুকামশ্চ পুরুষঃ 'উদগ্দ্বারম্' অবসানং কুর্ব্বীত। 'সর্ব্বকামঃ' পুরুষঃ 'দক্ষিণাদ্বারম্' অবসানং কুর্ব্বীত। 'প্রত্যগ্‌দ্বারং পশ্চিমদ্বারমবসানং ন কোঽপি কুর্ব্বীতেতি। ১২

ঐরূপ স্থানে বাসগৃহ নির্ম্মাণ করিবে। তন্মধ্যে যিনি বিশেষত যশ ও বল কামনা করেন, তিনি বাড়ীখানি পূর্ব্বদ্বারী করিবেন; যিনি বিশেষত পুত্র ও পশু কামনা করেন, তিনি উত্তরদ্বারী বাস্তু করিবেন; যাহার কোন বিশেষ কামনা নাই অথচ সর্ব্বকামনাই আছে, তিনি দক্ষিণদ্বারী ভিটেই করিবেন; কিন্তু সাবধান! কেহই যেন পশ্চিমদ্বারী বাসবাটী নির্ম্মাণ না করেন। ১২

গৃহদ্বারং যথা ন সংলোকি স্যাৎ। ১৩

তথা কুর্ব্বীতেতি। ১৩

বাটীর মধ্যে গৃহগুলির দ্বারগুলি এরূপভাবে থাকিবে, যাহাতে গৃহমধ্যস্থিত মনুষ্যাদি বহির্দ্বার পথে বাহির হইতে দেখা না যায়। ১৩

वर्जयेत् पूर्वतोऽश्वत्थं प्लक्षं दक्षिणतस्तथा। न्यग्रोध मपराद् देशादुत्तराच्चाप्युदुम्बरम्॥ अश्वत्थादग्निभयं विद्यात् प्लक्षाद् ब्रूयात् प्रमायुकान्। न्यग्रोधाच्छस्त्रसम्पीड़ा मक्ष्यामय मुदुम्बरात्॥ आदित्यदेवतोऽश्वत्थः प्लक्षो यमदेवतः। न्यग्रोधो वारुणो वृक्षः प्राजापत्य उदुम्बरः॥ १४

अश्वत्थः—चलदलः, स च आदित्यदेवतः, तं पूर्वतः स्वावासस्य, वर्जयेत्; पूर्वतः स्थितात् अश्वत्थात् अग्निभयं विद्यात्। प्लक्षः—पर्कटी, स च यमदेवतः, तं दक्षिणतः स्वावासस्य, वर्जयेत्; दक्षिणतः स्थितात् प्लक्षात् प्रमायुकान् क्षयितायुष्कान् अल्पायुषः स्युस्तत्र वासिन इति ब्रूयात्। न्यग्रोधः—वटः, स च वृक्षः 'वारुणः' वरुणदेवतः, तम् अपराद् देशात्पश्चिमात् प्रदेशात् स्वावासस्य, वर्जयेत्; पश्चिमस्थितात् न्यग्रोधात् शस्त्रसम्पीड़ा भवेत्। उदुम्बरः—यज्ञडम्बः, स च प्राजापत्यः प्रजापतिदेवतः, तम् उत्तरात् स्वावासस्य वर्जयेत्; उत्तरस्थितात् उदुम्बरात् अक्ष्यामय मक्षिरोगं भवेदेवेति। १४

অশ্বত্থবৃক্ষের দেবতা আদিত্য, বাস্তুবাটীর পূর্ব্বাংশে অশ্বত্থ বৃক্ষ রাখিবে না, পূর্ব্বে অশ্বত্থ থাকিলে অগ্নিভয় হয়। পাকুড় গাছের দেবতা যম, বাটীর দক্ষিণাংশে উহা থাকিলে আয়ু হ্রাস হয়। বটতরুর দেবতা বরুণ, গৃহের পাশ্চিমাংশে উহা

থাকিলে শস্ত্রাঘাতের আশঙ্কা থাকে। ডুমুর গাছের দেবতা প্রজাপতি, বাসভূমির উত্তরাংশে উহা থাকিলে চক্ষুরোগ জন্মিয়াথাকে। ১৪

তানস্বস্থানস্থান্ কুর্বীতৈতাশ্চৈব দেবতা অভিযজেত ১৫

'তান্' অশ্বত্থাদীন্ পূর্বাদিষ্ববস্থিতান্ 'অস্বস্থানস্থান্' স্বস্থানেভ্য উত্থাপ্যান্যত্রাভিলষিতস্থানেষু সংস্থিতান্ 'কুর্বীত'; অপি 'চ' তত্তদুত্থানকালে 'এতাঃ দেবতাঃ' তত্তদ্বৃক্ষদেবতাঃ 'এব' 'অভিযজেত' হোমাদিভিরর্চ্চয়েত্। ১৫

অনুপযুক্ত স্থানে সমুৎপন্ন অশ্বত্থাদি বৃক্ষ, তুলিয়া উপযুক্ত স্থানে বসাইবে এবং সেই সময়ে সেই সেই বৃক্ষের সেই সেই দেবতা, হোমাদির দ্বারা অর্চ্চনীয় হইবেন। ১৫

তত্র বাস্তুযাগঃ।—

মধ্যেঽগ্নি মুপসমাধায় কৃষ্ণয়া গবা যজেতাজেন বা শ্বেতেন সপায়সাভ্যাং পায়সেন বা। ১৬—১৯

'মধ্যে' বাস্তুভবনস্য, 'অগ্নিম্' 'উপসমাধায়' পূর্বোক্তবিধিনা প্রজ্বাল্য 'কৃষ্ণয়া গবা' কৃষ্ণায়াঃ গোঃ মাংসাদিনা 'যজেত' —ইতি প্রথমঃ কল্পঃ। 'শ্বেতেন অজেন বা' যজেতেতি দ্বিতীয়ঃ। 'সপায়সাভ্যাম্' গোঽজাভ্যাম্, পায়সেন চ গোঽজয়োরন্যতরেণ চেতি তৃতীয়ঃ। 'পায়সেন' পায়সমাত্রেণৈব 'বা' চতুর্থঃ কল্পঃ। ১৬—১৯

বাস্তুভূমির মধ্যে অগ্নি জ্বালিয়া কৃষ্ণবর্ণা গাভীর মাংসাদির দ্বারা যাগ করিবে, শ্বেত ছাগের মাংসাদির দ্বারাও এ যাগ হইতে পারে, কৃষ্ণ-গোমাংস বা শ্বেত-ছাগমাংসের সহিত যদি পায়স হয় ত যাগ আরও ভাল হয়, অভাব পক্ষে পায়সের দ্বারাই যাগ সম্পন্ন করিতেপারে। ১৬—১৯

**বসা মাজ্যং মাংসং পায়স মিতি সংযূয়াষ্টগৃহীতং গৃহীত্বা জুহুয়াদ্বাস্তোষ্পত ইতি প্রথমা বামদেব্যস্তিস্রো মহাব্যাহৃতয়ঃ প্রজাপতয়ইত্যুত্তমা। ২০-২৪**

'ইতি' ইমানি বসাদীনি চত্বারি 'সংযূয' সম্যক্ মিশ্রীকৃত্য মিশ্রিতং তৎ 'অষ্টগৃহীতং' চতুর্গৃহীত মিব গৃহীত্বা 'জুহুয়াৎ'। তত্র "বাস্তোষ্পতে (ম০ ব্রা০ ২,৬,১)"—'ইতি' মন্ত্রেণ 'প্রথমা' আহুতিঃ। ততো 'বামদেব্যর্চঃ' তিস্রঃ প্রযোক্তব্যাঃ। ততশ্চ 'মহাব্যাহৃতয়ঃ' প্রযোক্তব্যাঃ। ততঃ 'প্রজাপতয়ে'—'ইতি' এতস্মাদেবৈব মন্ত্রেণ 'উত্তমা' আহুতির্হোতব্যেতি। ২০—২৪

বসা, ঘৃত, মাংস ও পায়স,—এই চারি সামগ্রী একত্র মিশ্রিত করিয়া (যেরূপে চতুর্গ্রহণ বলা হইয়াছে, সেই রূপে) প্রতিবার অষ্টগ্রহণ করত হোম করিবে। তন্মধ্যে "বাস্তোষ্পতে.( ম০ব্রা০২,৬,১ )" মন্ত্রে প্রথম আহুতি প্রদত্ত হইবে; অনন্তর বামদেব্য ঋক্ত্রয়, তাহার পরে মহাব্যাহৃতিগুলি প্রযুক্ত হইবে; পরে "প্রজাপতয়ে"—এই মন্ত্রটীতে শেষ আহুতি প্রদত্ত হইবে। ২০—২৪

হুত্বা দশ বলীন্‌ হরেত্‌ প্রদক্ষিণং প্রতিদিশ-মবান্তরদেশেষ্বানুপূর্ব্ব্যেণাব্যতিহরন্‌। ২৫

'হুত্বা' তন্ত্রবাস্তুহোমানন্তর মেব 'প্রতিদিশং' 'প্রদক্ষিণং' যথা স্যাত্‌ তথা কৃত্বা, 'অবান্তরদেশেষু' কোণেষু অতিহরো যথা ন ভবেত্‌ তথা চ কৃত্বা, 'আনুপূর্ব্ব্যেণ' এব 'দশ' সঙ্খ্যাকান্‌ 'বলীন্‌' 'হরেত্‌'। ২৫

বাস্তুহোম করিয়া তৎপরে প্রদক্ষিণানুসারে প্রতিদিকে ও প্রতিকোণে যথাক্রমে দশটি বলি প্রদান করিতে হইবে। ২৫

বলীনাং স্থানানি মন্ত্রাংশ্চোপদিশতি ;—

ইন্দ্রায়েতি পুরস্তাদ্‌ বায়ব ইত্যবান্তরদেশে যমায়েতি দক্ষিণতঃ পিতৃভ্য ইত্যবান্তরদেশে বরুণায়েতি পশ্চান্মহারাজায়েত্যবান্তরদেশে সোমায়েত্যুত্তরতো মহেন্দ্রায়েত্যবান্তরদেশে বাসুকয় ইত্যধস্তাদূর্দ্ধং নমোব্রহ্মণ ইতি দিবি। ২৬—৩৩

সুগমান্যেতানি। ২৬—৩৩

বাসভূমির পূর্ব্বে, তৎপরে অগ্নিকোণে ইত্যাদি অষ্ট দিকে, তৎপরে নিম্নে ও ঊর্দ্ধে, এই দশ স্থানে 'ইন্দ্রায়' প্রভৃতি দশ মন্ত্রে দশ বলি প্রদত্ত হইবে। ২৬—৩৩

প্রাচ্যূর্দ্ধাবাচীভ্যোঽহরহর্নিত্যপ্রয়োগঃ সংবৎসরে সংবৎসরে নবযজ্ঞয়োর্বা। ২৪,২৫॥ ৩॥

প্রাচ্যাদিদেবতাভ্যঃ পূর্ব্বোক্তাভ্যঃ 'অহরহঃ' প্রতিদিন মেব বলিহরণং কর্ত্তব্যম্; এবঞ্চৈষঃ 'নিত্যপ্রয়োগঃ'—ইতি বাক্য বিন্যস্তম্। অমতে তু সংবৎসরে সংবৎসরে যদা যদা নবযজ্ঞৌ ব্রীহিযজ্ঞো যবযজ্ঞশ্চ ভবতঃ তদা তদৈবাসা মপি তিসৃণাং বলিহরণমিতি মম। ২৪,২৫॥ ৩॥

ইতি সামবেদীয়ে গোভিলগৃহ্যসূত্রে চতুর্থপ্রপাঠকে সপ্তমখণ্ডস্য সামশ্রমিকৃতং ব্যাখ্যানং সমাপ্তম্॥ ৪। ৩॥

পূর্ব্বে ইন্দ্র দেবতার উদ্দেশে, উর্দ্ধে ব্রহ্মদেবতার উদ্দেশে এবং অধস্তাৎ বাসুকিদেবতার উদ্দেশে, প্রতিদিনই বলিকর্ম্ম করিতে হয়; অথবা প্রতিবর্ষে যে সময়ে নব ধান্য হয় এবং যে সময়ে যবাদি শস্য নূতন হয়, সেই সেই নবান্নের সময়ে (অর্থাৎ বর্ষে বারদ্বয়) ঐ বলিত্রয় করিলেও চলে। ৩৪,৩৫॥ ৭

ইতি চতুর্থাধ্যায়ের সপ্তম খণ্ডের অনুবাদ সমাপ্ত॥ ৪। ৭॥

---

অথ অবথায়ণ্যাখ্যাযণীকর্ম।—

অবথায়ণ্যাযণীকর্মণোরগ্নিমাজিহীর্ষ্যা প্রাঙ্ বোদঙ্ বা গ্রামান্নিষ্ক্রম্যৈব তুষ্যথেঽগ্নি মুপসমাধায় হয়েবাক হুতোয়ক্তৈকয়াঞ্জলিনা জুহুয়াৎ। ১

पुरस्तादुक्ते 'श्रवणाग्रहायणी' कर्मणी। तयोः अक्षतबलयश्च विहिताः। तत्र सर्वैरेवाक्षतैर्बलिहरणे मकृत्वा कतिचित् 'अक्षतान्' 'शिष्ट्वा' बलिशेषभूतान् रक्षित्वा, तैरेवाक्षतैः 'अञ्जलिना' "इये राके (म॰ ब्रा॰ २,६,२—५)"—'इति' सूक्तान्तर्गतानां चतसृणां ऋचाम् 'एकैकया' 'जुहुयात्'। स च होमः, 'ग्रामात् प्राङ् वा उदङ् वा निष्क्रम्य' 'चतुष्पथे अग्निम् उपसमाधाय' तत्रैव कर्त्तव्य इति। १

ইতি পূর্ব্বে শ্রবণা কর্ম্ম ও আগ্রহায়ণী কর্ম্ম বিহিত হইয়াছে। উক্ত কর্ম্মদ্বয়ে অক্ষত বলিও বলা হইয়াছে*। ঐ অক্ষত বলির সময়ে সমস্ত অক্ষতগুলি বলিকার্য্যে ব্যবহার না করিয়া তাহা হইতে কতকগুলি অক্ষত অবশিষ্ট রাখিবে। তাহাই এক এক অঞ্জলি করিয়া "হয়ে রাকে (ম॰ ব্রা॰ ২,৬,২—৫)"—ইত্যাদি চারি মন্ত্রে চারিটি আহুতি প্রদান করিবে। এই হোমটী গ্রাম হইতে পূর্ব্ব বা উত্তর নির্গত হইয়া কোন একটি চতুষ্পথে অগ্নি জ্বালিয়া তাহাতেই করিতে হইবে। ১

प्राङुत्क्रम्य वसुवन एधीत्यर्द्ध मुदीक्षमाणो देवजनेभ्यस्तिर्यङ्ङितरजनेभ्योऽवाङ्वेक्षमाणोऽनपेक्षमाणाः प्रत्येत्याक्षतान् प्राश्नीयादुपेतैरमात्यैः सह। २—४

* ২৭৯ পৃ॰ ৩ প্র॰ ৭ খ॰ ২২, ২৩ সূ॰ দেখ।

'উত্ক্রম্য' উত্ক্রমণং ব্যুত্ক্রমণং বিপরীতগমনং প্রতিগমনায় অর্দ্ধ মিতি যাবত্, তত্ অন্যো তস্য পথ্যেব যত্র ক্কচিত্ 'প্রাঙ্' প্রাঙ্মুখঃ, 'ঊর্দ্ধম্' উপরি 'উদীক্ষমাণঃ' 'দেবজনেভ্যঃ' দেবগণানুদ্দিশ্য "বসুবন এধি (ম০ ব্রা০ ২,৬,৬)"—'ইতি' মন্ত্রং পঠেত্। ততঃ 'তির্য্যঙ্' স্বগৃহগমনায় পশ্চিমাভিমুখো দক্ষিণাভিমুখো বা ভবিতুং তিরশ্চীনঃ সন্, 'অবাঙ্' অধঃ 'অবেক্ষমাণঃ' 'ইতরজনেভ্যঃ' দেবাতিরিক্তপ্রাণিগণানুদ্দিশ্য ত মেব মন্ত্রং পঠেত্। ততঃ 'অনবেক্ষমাণঃ' পশ্চাদনবলোকন মক্কত্বৈব 'প্রত্যেত্য' স্বাবাসং 'উপেতৈঃ' তদানীং তত্রোপস্থিতৈঃ 'অমাত্যৈঃ' বন্ধুবর্গৈঃ 'সহ' 'অক্ষতান্' হোমাবশিষ্টান্ 'প্রাশ্নীয়াত্' ভুঞ্জীত। ২—৪

পরে বাটিতে ফিরিবার জন্য গমনারম্ভ করিয়া পথিমধ্যে কোন একস্থানে ঊর্দ্ধাভিমুখ হইয়া দেবগণের উদ্দেশে "বসুবন এধি (ম০ ব্রা০ ২,৬,৬)"—এই মন্ত্র পাঠ করিবে। তৎপরে পুনশ্চ পশ্চিমাভিমুখ বা দক্ষিণাভিমুখ অর্থাৎ গৃহাভিমুখ হইতে হইলেই বাঁকিতেই হইবে, সেই বাঁকিবার সময়েই অধোদেশে তাকাইয়া অন্যান্য প্রাণিগণের উদ্দেশে পুনশ্চ ঐ মন্ত্রই পাঠ করিবে। অনন্তর পশ্চাদ্দৃষ্টি না করিয়া স্বস্থানে প্রত্যাগত হইয়াই সে সময়ে সে স্থানে যে সমস্ত আত্মীয়গণ উপস্থিত থাকিবে, তাহাদের সহিত হোমাবশিষ্ট অক্ষতগুলি ভক্ষণ করিবে। ২—৪

स्वस्त्ययनम् । ५

उक्तेन श्रवणाग्रहायणीकर्मणोर्यदक्षतबलिकर्म तथा 'स्वस्त्ययनं' फलं भवेत्, तथाच स्वस्त्ययनकाम एवास्याधिकारी । ५

কথিত শ্রবণা ও আগ্রহায়ণী কর্ম্মদ্বয়ের অবশিষ্ট অক্ষতবলি কর্ম্মের ফল—স্বস্ত্যয়ন, অতএব যাহারা বিশেষ স্বস্ত্যয়ন বাঞ্ছা করিবে, তাহাদেরই ইহা কর্ত্তব্য ।৫

---

अथ प्रसादकामकर्म ।—

वशङ्गमौ यङ्कस्वेति पृथगाहुती व्रीहियवहोमौ प्रयुञ्जीत यस्यात्मनि प्रसाद मिच्छेत्तस्मै नित्य-प्रयोगः । ६,७

'यस्य' जनस्य 'आत्मनि' स्वे प्रसादम् 'इच्छेत्', 'तस्मै' तदुद्देशतः "वशङ्गमौ ( म० ब्रा० २,६,७ )"—"यङ्कस्व (म० ब्रा० २,६,८ )"—'इति' आभ्यां मन्त्राभ्यां 'व्रीहियवहोमौ' व्रीहियव-द्रव्यकहोमौ 'पृथगाहुती' विभिन्नद्रव्यहवनौ 'प्रयुञ्जीत' कुर्वीत । पृथगाहुतीत्युक्तत्वा वशङ्गमाविति मन्त्रेण व्रीहिहोमः, यङ्कस्वेति मन्त्रेण च यवहोम इति । 'नित्यप्रयोगः' तत्प्रसादलाभपर्यन्त-महरहः एवैषः प्रयोगः कर्त्तव्य इति । ६,७

যে কোন ব্যক্তির নিজপ্রতি প্রসন্নতা ইচ্ছা করিবে, সেই উদ্দেশে "বশঙ্গমৌ (ম০ ব্রা০২,৬,৭ )" মন্ত্রে ব্রীবিহোম এবং

"শশ্বচ্চ ( মং ব্রা০২.৬,৮ )"—এই মন্ত্রে যবহোম করিবে। যাবৎ কাল উদ্দেশ্য সিদ্ধ না হইবে, তাবৎ প্রতিদিন এ প্রয়োগ অনুষ্ঠেয়। ৬,৭

---

अथ मधुमतहोम: ।—

एकाक्षर्यायां मर्द्धमासव्रते द्वे कर्मणी । ८

'एकाक्षर्यायाम्' "आकूतीं देवतां मनसा ( म० ब्रा० २,६, ९ )"—इत्यस्या मृचि 'द्वे कर्मणी' अनुपदवक्ष्यमाणे विधीते, ते च द्वे एव 'अर्द्धमासव्रते' वेदितव्ये । ८

"আকূতিং দেবীং ( ম০ ব্রা০২,৬,৯ )"—এই ঋক্‌টীকে একাক্ষরী কহে। এই একাক্ষরী ঋক্ বিষয়ে যে দুইটি কর্ম বলিতে প্রবৃত্ত হইয়াছি, সেই দুইটাই 'অর্দ্ধমাসব্রত' জানিতে হইবে*। ৮

तत्र प्रथमं कर्म मधुमतहवनं नाम, तच्च कामनाद्वयभेदात् द्विविधम्, तद् द्विविध मेवोपदिशति ।—

पौर्णमास्याꣳरात्रौ खदिरमधुमतं जुहुयादायुष्काम मायसान् वधकाम: । ९,१०

---

* যদিও এই মন্ত্রের ব্যবহার-ভেদে চারিটি কামনা সিদ্ধ হইয়াথাকে পরং স্থূলত 'শঙ্কু শত হোম' ও 'হস্তিলহোম' এই দুইটীই কর্ম্ম সাধ্যোয়।

অথ অপরস্মৈ বা 'আয়ুষ্কামঃ' পুরুষঃ 'খাদিরশঙ্কুশতং' খাদিরাণাং শঙ্কুনাং শতসংখ্যানাং শতং জুহুয়াৎ; অন্যস্মৈ অপরস্মৈ বা বধকামশ্চেৎ 'আয়সান্' লৌহবিকারান্ শঙ্কূন্ শতং জুহুয়াদিতি। কদেত্যুচ্যতে,—'পৌর্ণমাস্যা রাত্রৌ' ইতি। ৮,১০

নিজের বা অপরের আয়ুর্বৃদ্ধি কামনা থাকিলে খদির কাষ্ঠের একশত খুঁটি হোম করিবে এবং নিজের বা অপরের আয়ুর্হানি কামনা থাকিলে লৌহের কীলক একশত হোম করিবে; এ দুইটাই পূর্ণিমার রাত্রে কৃত হইবে এবং এতদুভয়েই ঐ একাক্ষরী মন্ত্র ব্যবহৃত হইবে। ইহাই 'শঙ্কুশত হোম' নামক প্রথম কর্ম; ইহা অর্দ্ধমাসব্রত। ৯,১০

---

অথ অক্ষিতহোমঃ।—

অথাপরম্। ১১

যদুক্তং 'দ্বে কর্মণী'-ইতি, তত্র নবমদশমসূত্রাভ্যাং দ্বিবিধং শঙ্কুশতহবনং মুক্তম্; 'অথ' অনন্তরম্ 'অপরম্' দ্বিতীয়ং কর্ম অক্ষিতহবন মিদ মুপদিশ্যতে। অস্যাপি দ্বৈবিধ্য মস্তি। ১১

পূর্ব্বেই (অষ্টম সূত্রে) বলা হইয়াছে একাক্ষরী ঋকে দুইটি কর্ম্ম সম্পন্ন হয়, তন্মধ্যে ইতিপূর্ব্বে দ্বিবিধ 'শঙ্কুশত

হোম' কর্ম্ম বলা হইয়াছে অতঃপর 'স্থণ্ডিল হোম' নামক দ্বিতীয় কর্ম্ম উপদিষ্ট হইতেছে ; ইহাও দ্বিবিধ। ১১

প্রাঙ্ বোদঙ্ বা গ্রামান্নিষ্ক্রম্য চতুষ্পথে পর্ব্বতে বারণ্যৈঃ স্থণ্ডিলং প্রতাপ্যাপোহ্যাঙ্গারান্ মন্ত্রং মনসানুদ্রুত্য সর্পিরাস্যেন জুহুয়াত্। ১২

'গ্রামাত্' স্ববাসস্থানাত্ 'প্রাঙ্' পূর্ব্বাভিমুখঃ, 'উদঙ্ বা' অথবা উত্তরাভিমুখঃ 'নিষ্ক্রম্য' নির্গতো ভূত্বা, 'চতুষ্পথে পর্ব্বতে বা' উপস্থিতঃ সন্, 'আরণ্যৈঃ গোমযৈঃ' 'স্থণ্ডিলং' লোহপাত্রং 'প্রতাপ্য' প্রতপ্তং কৃত্বা, 'অঙ্গারান্' গোমযজাতান্ স্থণ্ডিলস্থিতান্ 'অপোহ্য' দূরীকৃত্য, 'মন্ত্রং' প্রকৃতং মেকাক্ষরীনামকং 'মনসা' 'অনুদ্রুত্য' দ্রুতং পঠিত্বা তত্রৈব প্রতপ্তে স্থণ্ডিলে 'আস্যেন' স্বমুখেন 'সর্পিঃ' ঘৃতং জুহুয়াত্। ১২

বাসগ্রামের পূর্ব্বে বা উত্তরে গিয়া কোন এক চতুষ্পথে বা পর্ব্বত পৃষ্ঠে, বিলঘুটের দ্বারা একখানি স্থণ্ডিল (তাওয়া) ভালরূপে তপ্ত করিয়া, সেই অঙ্গারগুলি সরাইয়া, ঐ একাক্ষরী মন্ত্রটি মনে মনে শীঘ্র পাঠ করত, স্বীয়মুখে ঘৃত লইয়া, তদ্দ্বারা হোম করিবে। ১২

জুহুয়াং দ্বাদশগ্রামাঃ ধূমে জ্যবরাদ্ধ্যাং ঘর্মোঘং কর্মৈজ্যাপদ্যতে। ১৩—১৫

